# জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড

## প্রথম ভাগ—পরিবর্দ্ধিত সংস্করণ


## মৌমাছি

বপুর কলেজ অব্ ইঞ্জিনীয়ারিং এণ্ড টেক্নোলজির সুপ্রসিদ্ধ
অধ্যাপক ডক্টর হীরালাল রায়, এম-আই-কেম্-ই, এ-বি
(হার্ভার্ড), ডক্টর, ইং (বার্লিন) লিখিত ভূমিকা সম্বলিত



মিত্রালয়
১০, শ্যামাচরণ দে ষ্ট্রীট, কলিকাতা-১২

যাঁর উপদেশ ও সুপরামর্শের সাহায্যে
'আনন্দ-মেলা'র পরিচালনায় সকলের প্রীতির পাত্র হয়েছি
'আনন্দ বাজার পত্রিকা'র সেই সুযোগ্য প্রধান সম্পাদক
শ্রীপ্রফুল্লকুমার সরকার মহাশয়ের
করকমলে
আমার অকপট শ্রদ্ধার অঞ্জলি
'জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড' দিলাম।
'মৌমাছি'
১৫।৯।৪১

# জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড

## প্রথম ভাগ

১ম সংস্করণ—সেপ্টেম্বর ১৯৪১

২য় সংস্করণ—ডিসেম্বর ১৯৪১

৩য় সংস্করণ—নভেম্বর ১৯৪২

৪র্থ সংস্করণ—মে ১৯৪৩

৫ম সংস্করণ—জানুয়ারী ১৯৩৪

৬ষ্ঠ সংস্করণ—ফেব্রুয়ারী ১৯৪৫

৭ম সংস্করণ—ফেব্রুয়ারী ১৯৪৬

৮ম সংস্করণ—ডিসেম্বর ১৯৪৯

৯ম সংস্করণ—এপ্রিল ১৯৫১

১০ম সংস্করণ—ফেব্রুয়ারী ১৯৫৩

১১শ সংস্করণ—জুলাই ১৯৫৪

১২শ সংস্করণ—এপ্রিল ১৯৫৫

## দ্বিতীয় ভাগ

১ম সংস্করণ—ডিসেম্বর ১৯৪১

২য় সংস্করণ—জুন ১৯৪২

৩য় সংস্করণ—এপ্রিল ১৯৪৩

৪র্থ সংস্করণ—ফেব্রুয়ারী ১৯৪৪

৫ম সংস্করণ—জানুয়ারী ১৯৪৫

৬ষ্ঠ সংস্করণ—ফেব্রুয়ারী ১৯৪৭

৭ম সংস্করণ—ডিসেম্বর ১৯৫০

৮ম সংস্করণ—ফেব্রুয়ারী ১৯৫৩

# ভূমিকা

অনুসন্ধিৎসা জীবন্ত মানব-মনের স্বাভাবিক বৃত্তি। মন যতদিন সজাগ থাকবে জ্ঞান লাভের পিপাসা ততদিন নিবৃত্ত হবে না। এই ভাবের অভাব হলেই বুঝতে হবে যে মানসিক জড়তা এসেছে। শিশু কথা বলতে শিখলেই তার মন নতুন জগতের পরিচয় লাভের জন্য ব্যস্ত হয়ে ওঠে এবং প্রশ্নে প্রশ্নে তার আশপাশের সকল লোককে অস্থির করে তোলে। অনেকে বিরক্ত হয়ে তাকে ভর্ৎসনা দিয়ে নিরস্ত করার চেষ্টা করেন—কতকটা নিজেদের অজ্ঞতা গোপন করার জন্য। কিন্তু এইভাবে শিশুর জিজ্ঞাসু মনকে দমিয়ে দিলে তার মানসিক উন্নতির বিঘ্ন ঘটানো হয়। এটা কোন প্রকারে বাঞ্ছনীয় নয়। যথা সম্ভব জ্ঞানলাভে তাকে উৎসাহিত করাই উচিত। কিন্তু এর আর একটা দিকও আছে। অনায়াসলব্ধ জ্ঞান বা বস্তুর প্রতি তেমন শ্রদ্ধা থাকে না; প্রশ্ন করা মাত্রই উত্তর দিলে শিশুর জ্ঞান বাড়তে পারে কিন্তু তার চিন্তাশক্তির বিকাশ সম্পূর্ণ হয় না, চিন্তা-শক্তির বিকাশ জ্ঞানলাভের চেয়েও অধিকতর প্রয়োজনীয়। মনের অলসতা দূর করার জন্য শিশুকে পরিশ্রম করতে পরোক্ষ এবং প্রত্যক্ষ ভাবে বাধ্য করা দরকার। প্রশ্নের উত্তর তার নিজের চিন্তাশক্তি দিয়ে সমাধান করাতে পারলেই ভাল; যদি তা সম্ভব না হয় তবে অন্ততঃ যেখানে প্রশ্নের উত্তর পাওয়া যেতে পারে সেই ভাণ্ডার তাকে দেখিয়ে দিতে হয়। জগতের সব দেশের ছোটদের জন্যেই এই রকম

'জ্ঞান-ভাণ্ডার' লেখা হয়েছে সহজ এবং সরল করে। আমাদের বাংলা ভাষায় এই রকম বইয়ের সংখ্যা খুবই কম। যে দু'চারখানি আছে, তাতে প্রশ্ন-সংখ্যার শেষ নেই, কিন্তু জবাবগুলি অত্যন্ত সংক্ষিপ্ত। স্নেহাস্পদ 'মৌমাছি' আনন্দবাজার পত্রিকার 'আনন্দমেলা' বিভাগে সাধারণ জ্ঞানের জবাব দিয়ে যথেষ্ট খ্যাতি অর্জন করেছেন, কাজেই তাঁর সঙ্কলিত "জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড" বইটি পড়ার পর একথা আমি বলতে পারি যে এই বই সে অভাব অনেক পরিমাণে দূর করবে। শিশু-সাহিত্যের নতুন নতুন বই প্রকাশিত হচ্ছে; কিন্তু অনেক ক্ষেত্রে বইগুলির বিষয়নির্বাচন, লিখনপ্রণালী ও রচনাপদ্ধতি প্রশংসনীয় নয়। এ বইটি সেদিক থেকে আমাকে যথেষ্ট আকৃষ্ট করেছে, কারণ বিজ্ঞানের জটিল তথ্যকে সহজ করে বোঝানোর ক্ষমতা লেখকের প্রাঞ্জল ভাষায় ফুটে উঠেছে—বিষয় নির্বাচন ও পরিকল্পনার দিক থেকেও "জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড" সাধারণ জ্ঞানের একখানি অভিনব বই বলে গণ্য হবে। বইটিতে জ্ঞাতব্য বিষয় যথেষ্ট আছে এবং চিন্তাশক্তিকে তীক্ষ্ণ করার উপযোগী সরঞ্জামও বিদ্যমান। আশা করি এই বইটি এদেশের ছেলেমেয়ে, তাদের অভিভাবক এবং শিক্ষকসমাজ সকলের কাছেই আদর পাবে। স্নেহাস্পদ 'মৌমাছি'র পরিশ্রম সার্থক হবে।

কলেজ অব ইঞ্জিনীয়ারিং এণ্ড টেক্‌নোলজি
যাদবপুর, ১৩।৯।৪১

শ্রীহীরালাল রায়

# এই বইটির গোড়ার কথা

প্রায় দেড় বছর আগে ১৯৩৯ সালের এপ্রিল মাসে 'আনন্দ-বাজার-পত্রিকা'র কর্তৃপক্ষ তাঁদের পত্রিকায় এ দেশের ছেলেমেয়েদের শিক্ষা ও কল্যাণের জন্য 'আনন্দ-মেলা' নাম দিয়ে সপ্তাহের একটি দিনে একটি পাতায় আনন্দের পরিবেশন করবেন ঠিক করেন এবং আমি 'মৌমাছি' ছদ্মনামের অন্তরালে সেই 'আনন্দ-মেলা'র পরিচালনাভার গ্রহণ করি। তখনই আমার মনে হয় যে, গল্প, ছড়া ও ছবি পরিবেশনের সঙ্গে সঙ্গেই চিঠি-পত্রের মারফৎ শিশু ও কিশোর মনের প্রশ্নগুলি জানা একান্ত দরকার এবং সাধ্যমত খেটে তাদের সেই কৌতূহলের সন্তোষজনক জবাব, সোজা ভাষায় বুঝিয়ে দিলে, হয়তো দেশের ছেলেমেয়েদের মনে জ্ঞানলিপ্সা বাড়তে পারে।

বর্ত্তমানে আমাদের দেশের বড়রা শিক্ষিত হলেও প্রশ্ন আর সমস্যাকে এড়িয়ে চলেন, কারণ ছোটবেলা থেকে তাঁদের মনের কৌতূহল বৃত্তিটিকে কোন দিনই বাড়তে দেওয়া হয়নি!—এর বাস্তব অভিজ্ঞতা আমি আমার নিজের জীবন থেকেই বলতে পারি—কারণ যখন ছোট ছিলাম, তখন যদি বড়দের কাউকে কোনও প্রশ্ন করতাম তাহলে বকুনি খেতাম। স্কুলে মাস্টার মশাই রোজকার পড়া তোতাপাখীর মতো পড়িয়ে যেতেন বটে, কিন্তু পড়ার বইয়ের বাইরে কোনও প্রশ্ন যদি জিজ্ঞাসা করতাম তখনই মাস্টার মশাইরা বলতেন—"ডেঁপো, ফাজিল, ও দিয়ে তোমার কি হবে শুনি?"—একথা বর্ত্তমানের মাস্টার মশাইরাও যে অনেকেই বলেন, সে খবর পেয়েছি এই তুটি বছর দেশের ছেলেমেয়েদের কাছ থেকে হাজার হাজার চিঠি পেয়ে। তাই আমি 'আনন্দ-মেলা'র চিঠির থলিতে আমার ছোট্ট বন্ধুদের মনের নানা রকম প্রশ্নের জবাব দেবার জন্য সাধ্যমত চেষ্টা করতে শুরু করি এবং তাদের সেই সমস্ত প্রশ্নের জবাব খুঁজতে গিয়ে নিজেও অনেক কিছু শিখ্‌ছি ও শিখেছি—এবং আরও ভাল করে বুঝেছি যে কৌতূহলী মনের প্রশ্নের জবাবগুলি জানতে পারলে—অনায়াসে কি করে জ্ঞানলিপ্সা বেড়ে চলে। তাই মনে হয়েছে

বিশ্বমানবের এই কৌতূহলী মনকে খুশি করতে পারাটাই পৃথিবীর সবচেয়ে মহত্তম কাজ; তাই, 'আনন্দ-মেলা'র বন্ধুদের কৌতূহলী প্রশ্নভরা চিঠিগুলি হয়ে উঠল আমার কাছে একটা মস্ত সম্পদ। আমি সেই চিঠিগুলির লেখকদের বয়সের সঙ্গে তাদের প্রশ্নের সামঞ্জস্য ও অসামঞ্জস্যের একটা তুলনামূলক তালিকাও প্রস্তুত করলাম। কারণ শিশু-মনস্তত্ত্বের দিক থেকে এর একটা বিশেষ দাম আছে। আমাদের দেশে অসংখ্য সাধারণ-জ্ঞানের বই থাকা সত্ত্বেও বহু শিক্ষক ও অধ্যাপক আমার এই জবাবগুলিকে একত্র করে বইয়ের আকারে প্রকাশ করতে অনুরোধ জানালেন, কারণ তাঁদের মতে সে বইগুলিতে মনস্তত্ত্বের বিচারে ছোটদের মনের মাপ অনুযায়ী প্রশ্ন ও প্রশ্নের জবাব নাকি খুঁজে পাওয়া যায় না এবং সেই সব বইয়ের লেখকরা অসাধারণ পরিশ্রম করে রাশি রাশি প্রশ্নের সংখ্যা বাড়িয়ে একটি বইয়ে কে কত বেশী প্রশ্নের জবাব কত দামে দিতে পারেন—সেই চেষ্টাই করেছেন; অথচ ছোটদের আনন্দ দিয়ে আগ্রহ জাগাতে পারে এমন কোনও ব্যবস্থার দিকে তাঁরা নাকি তেমন কোনও দৃষ্টি দেন নি। এর জন্য আমি তাঁদের কোনও দোষ দিই না, কারণ এ দেশের শিশু-সাহিত্য-লেখকদের মনের সঙ্গে ছেলেমেয়েদের মনের সংযোগ রাখার কোনও ব্যবস্থা নেই। আমি সে সুযোগ পেয়েছি বলেই হয়তো আমার জবাবগুলো শিশু-মনের খানিকটা উপযোগী হয়েছে এবং তাঁদের এই অভিজ্ঞতাটুকুর অভাবেই তাঁদের বইতে জবাবটা হয়ে পড়েছে অত্যন্ত সংক্ষিপ্ত বা জটিল। তাই সেই বইগুলি ছেলেদের হাতে দিলেও সেটা তাদের মনকে ষোলো-আনা খুশি করতে পারে না—তাদের কোনও আগ্রহ জাগায় না। সেই জন্য সে সমস্ত সাধারণ জ্ঞানের বই অতিরিক্ত পাঠ্য হিসাবে পাঠ্য তালিকায় দিলেও কেউ সেগুলি পড়ে না বলেই মনে হয়। দ্বিতীয়তঃ হচ্ছে বাজার-চলতি অধিকাংশ সাধারণ-জ্ঞানের বইতে প্রশ্নগুলি সাজাবার ব্যাপারেও খুব কৌশলের পরিচয় পাওয়া যায় না। তৃতীয়তঃ ঐ সমস্ত বইতে কোনও বর্ণানুক্রমিক সূচী না থাকায় চট্ করে কোনও প্রশ্ন মনে জাগলে

তার জবাবও খুঁজে পাওয়া যায় না। •সাধারণ-জ্ঞানের বইয়ের বর্ণানুক্রমিক সূচী যে কত দরকারী জিনিস তা এদেশের লেখক বা প্রকাশক কেউ ভাবেন না।

ছোটদের মনে অহরহ যে সব প্রশ্ন জাগে, সেগুলির জবাবই একটু বেশী জটিল ; তা হোক না কেন, সেগুলিকেই যতদূর সম্ভব সহজ করে বলবার চেষ্টা করে তাদের কৌতূহলকে তৃপ্ত করা উচিত। 'ওসব বুঝতে পারবে না', বলে এড়িয়ে গেলে চলবে না। সেইজন্য আমি এই বইটিতে সেই সব প্রশ্নের জবাবও দিয়েছি, যা অন্য সকলে এড়িয়ে গেছেন। তাই বলে যে আগাগোড়া ঐ প্রশ্নগুলির বৈজ্ঞানিক তথ্য অনুযায়ী চুল-চেরা বিচার করে দেখাতে সক্ষম হয়েছি তা নয়। এর কারণ সাধারণ মন যতটুকু পর্যন্ত বুঝতে পারে ততটুকু 'সাধারণ-জ্ঞানে'র সীমা, তার বাইরে গেলে চলবে না। বৈজ্ঞানিকের সূক্ষ্ম বিচারে এই কারণে অনেক সময়ে সাধারণ-জ্ঞানের প্রশ্নের জবাবগুলো কিছু কিছু ভুল বলেও মনে হতে পারে, তাতে কিছু এসে যায় না। 'সাধারণ-জ্ঞানে' আর বিশুদ্ধ বিজ্ঞানে ঐটুকুই মূলগত পার্থক্য। এই পার্থক্যটুকু এদেশের সাধারণ-জ্ঞানের বইগুলিতে নেই বলেই সেগুলি অধিকাংশ ক্ষেত্রেই হয়েছে নীরস।

আমার এই বইটিকে দাম এবং প্রশ্নের সংখ্যার হিসাবের বাইরে রেখেই সঙ্কলন করেছি, কারণ মনস্তত্ত্ববিদ্‌রা বলেন 'সাধারণ-জ্ঞান' বলতে যে জিনিসটি বোঝায়, সেটা বিভিন্ন বয়সের বিভিন্ন কৌতূহলের পরিতৃপ্তি। অর্থাৎ ছেলে-মেয়েরা বিভিন্ন বয়সে কতকগুলি বিশেষ বিশেষ প্রশ্নের জবাব জানবার জন্য ব্যাকুল হয় এবং সেই সেই বয়সে সেই প্রশ্নের যথাযথ সহজ সমাধান পেলে তবেই তাদের মনন-শক্তি বেড়ে চলে।

কাজেই সেই অনুযায়ী 'সাধারণ-জ্ঞানে'রও একটা পাঠক্রম বা Syllabus থাকা উচিত। অন্য সব দেশের স্কুলে 'সাধারণ-জ্ঞানে'র বই অতিরিক্ত পাঠ্য হিসাবে না পড়িয়ে নিয়মিত পাঠ্য হিসাবে পড়ানো হয়। কোন্ শ্রেণীর ছাত্রদের অন্ততঃ কোন্ কোন্ প্রশ্নের জবাব জানা উচিত তারও একটা

তালিকা রাখা হয়। এই ভাবে তাদের কৌতূহলী মনের রুচি অনুযায়ী মনের খাদ্য পরিবেশন করা হয়। আমার 'জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড'কেও আমি সেই ধরনের পাঠক্রম অনুসারে তিন ভাগে ভাগ করেছি—একটি বইয়ের ভিতর সব কিছু ঢুকিয়ে দিয়ে সস্তায় সকলকে সব কিছু দেবার প্রয়াস পাইনি। জানি না সেদিক থেকে এই বইটিকে পাঠ্য-তালিকার অন্তর্ভুক্ত করার সার্থকতা এ দেশের শিক্ষকসমাজ ও বিশ্ববিদ্যালয় উপলব্ধি করবেন কি না।

অন্য দেশের সাধারণ জ্ঞানের বইতে অর্থাৎ যে বইটি যে দেশের ছেলেদের পাঠ্য, সেই দেশ সম্বন্ধে যে সব প্রশ্ন ছেলেদের জানা দরকার—সেই সব প্রশ্ন-গুলিকেই সবার উপরে স্থান দেওয়া হয়—কিন্তু দুঃখের বিষয় আমাদের বাঙলা দেশের সাধারণ জ্ঞানের বইতে বাঙলাদেশ সম্বন্ধে তেমনি বিশেষ বিশেষ দরকারী প্রশ্ন বা তার জবাবের কোন সন্ধানই মেলে না। ভারতবর্ষ সম্বন্ধে দু-চারখানি বইতে যে দু' একটি প্রশ্ন আছে, তার জবাব খুব সরল ও বিস্তারিত নয়। অথচ জগতের আজেবাজে সব খবরই আছে সেখানে। এটা কি আমাদের জাতীয় শিক্ষার দৈন্য নয়? তাই আমি এদেশের ছোটদের মনের উপযোগী 'সাধারণ-জ্ঞানে'র 'পাঠক্রম' বা 'সিলেবাস' তৈরী করে নিয়ে 'জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড'কে নীচের ভাগ অনুযায়ী তিনভাগে ভাগ করেছি ও প্রত্যেক ভাগেই একটি করে বর্ণানুক্রমিক সূচীপত্রে প্রশ্নগুলিকে সাজিয়ে দিয়েছি।

**প্রথম ভাগে** (পঞ্চম ও ষষ্ঠ শ্রেণীর উপযুক্ত) **আছে:** (১) বাঙলা ও বাঙালী, (২) তুমি ও তোমার শরীর, (৩) জল, হাওয়া, আলো, উত্তাপ, (৪) গাছপালার জগৎ, (৫) জীব-জগৎ, (৬) আকাশের রাজত্বের খবর, (৭) পাতালের রাজত্বের খবর, (৮) পাঁচ-মিশেলী প্রশ্ন।

**দ্বিতীয় ভাগে** (সপ্তম ও অষ্টম শ্রেণীর উপযুক্ত) **আছে:** (১) ভারতবর্ষ, (২) কোন্ জিনিসটি কি? (৩) কোন্‌টি কবে প্রথম প্রচলন হ'ল? (৪) আবিষ্কারের ইতিহাস, (৫) ইতিহাসের খুঁটিনাটি, (৬) ভূগোলের নতুন প্রশ্ন, (৭) ভাষা ও সাহিত্যে খুঁটিনাটি, (৮) পাঁচ-মিশেলী প্রশ্ন।

**তৃতীয় ভাগে** (নবম ও দশম শ্রেণীর উপযুক্ত) **আছে :** (১) পৃথিবীর সবসেরা যা কিছু, (২) বিদেশের বিশেষ জ্ঞান, (৩) রাষ্ট্র ও রাজনীতি, (৪) ধর্ম্ম, সমাজ ও সভ্যতা, (৫) শিক্ষা ও সংস্কৃতি, (৬) বর্তমানের পৃথিবীবিখ্যাত ব্যক্তি ও তাঁদের পরিচয়, (৭) বিদেশের সাহিত্য।

এই পাঠক্রম অনুযায়ী সাধারণ-জ্ঞানের বই হিসাবে 'জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড'কে সকলের সামনে উপস্থিত করার প্রস্তাব নিয়ে আমি কলিকাতার কয়েকটি বিখ্যাত স্কুলের শিক্ষক, প্রধান শিক্ষক এবং বিশ্ববিদ্যালয়ের কয়েকজন অধ্যাপকের সঙ্গে আলোচনা করি—তাঁরা এবিষয়ে আমাকে সমর্থন করেন এবং তাঁদের মধ্যে বিশেষভাবে উৎসাহিত করেছেন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পণ্ডিত অধ্যাপক ডাঃ কালিদাস নাগ, সুসাহিত্যিক অধ্যাপক খগেন্দ্রনাথ সেন, অধ্যাপক বিজনবিহারী ভট্টাচার্য্য এবং রাণীভবানী স্কুলের প্রবীণ জ্ঞানবৃদ্ধ প্রধানশিক্ষক শ্রদ্ধেয় শ্রীযুক্ত বীরেন্দ্রনাথ চক্রবর্ত্তী মহাশয়। আর সর্ব্বোপরি সহযোগিতা করেছেন যাদবপুর কলেজ অব্ ইঞ্জিনীয়ারিং এণ্ড টেক্‌নোলজির স্বনামধন্য অধ্যাপক ও বৈজ্ঞানিক ডক্টর হীরালাল রায়। ডক্টর রায় সানন্দে আমার বইটির ভূমিকা লিখে দিয়েছেন। এঁদের সকলের সমবেত সহযোগিতা ছাড়া 'মধুভাণ্ড'কে পুস্তকাকারে প্রকাশ করা কোনও মতেই সম্ভব হত না— কাজেই এঁদের সকলকেই আমার আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি। এই বই সঙ্কলনে আমাকে দেশী ও বিদেশী বহু গ্রন্থের শরণাপন্ন হতে হয়েছে, কাজেই সেই সমস্ত গ্রন্থের গ্রন্থকারদের কাছেও আমি চিরঋণী রইলাম।

আমি আমার পরিশ্রম সার্থক মনে করবো যদি এই বইটি পড়ে আমার ছোট্ট বন্ধুরা খুশি হয়—এবং যদি বইটি এদেশের শিক্ষকসমাজ ও অভিভাবকগণের কাছে বিন্দুমাত্র আদর পায়।

বিনীত—

**'মৌমাছি'**

প্রথম সংস্করণ

১৪ই সেপ্টেম্বর, ১৯৪১, কলিকাতা

# একাদশ সংস্করণের ভূমিকা

বিগত তেরোটি বছর ধরে বাংলা ও বাংলার বাইরের শত শত বিদ্যালয়ের শিক্ষক ও ছাত্র-বন্ধুদের কাছে 'জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড' বাংলা ভাষার সবসেরা সাধারণ জ্ঞানের বই হিসাবে এমনই সমাদৃত হয়ে আসছে যে সরকারী শিক্ষা পর্ষৎ এই অতি প্রয়োজনীয় বিষয় 'সাধারণ-জ্ঞান'কে পাঠ্যতালিকা ভুক্ত করার ব্যবস্থা না করলেও বাংলা ও বাংলার বাইরের প্রায় সমস্ত প্রথম শ্রেণীর বিদ্যালয়ের প্রধান-শিক্ষকরা নিজ দায়িত্বে 'জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড' বইটির সার্থকতা উপলব্ধি করে বইটির তিনটি খণ্ডকেই যথোপযুক্ত ক্লাশে পাঠ্যতালিকা ভুক্ত করে আমাকে চিরঋণে আবদ্ধ করেছেন।

দেশ স্বাধীন হবার পর আমাদের দেশের শিক্ষার পদ্ধতি ও মান এই কয় বছরে অনেকখানি বদলিয়ে গেছে, এবং বিশ্বপরিস্থিতির বিবর্ত্তনে ছাত্র-সাধারণের সাধারণ জ্ঞানের নতুন জ্ঞাতব্যও অনেক বেড়ে গিয়েছে। সে কথা উপলব্ধি করেই, আমি বর্ত্তমান সংস্করণে জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ডের প্রথম ভাগ বইটিকে বাড়িয়ে নতুন কতকগুলি জ্ঞাতব্য ও নতুন অধ্যায় তেমন ভাবেই সংযোগ করেছি, তৃতীয় খণ্ডের প্রয়োজনীয় বিষয়বস্তুগুলিকে প্রথম ভাগ ও দ্বিতীয়ভাগেই তেমন ভাবে ভাগ করে সাজিয়ে দিয়েছি, যাতে করে আমার এই সর্ব্বজনপ্রিয় বইটি সকলের কাছে প্রিয়তর হয়ে ওঠে এবং মাধ্যমিক শিক্ষার পাঠ্যবিষয়গুলির পরিপূরক হিসাবে ছাত্র-ছাত্রীদের সাধারণ জ্ঞানের পরিধিকে বিজ্ঞানসম্মত ভাবে প্রসারিত করে। একাদশ সংস্করণের এই সংস্কার সম্প্রসারণ কার্য্যে বাংলার কয়েকজন বিশিষ্ট শিক্ষাব্রতী অধ্যাপক, প্রধান-শিক্ষক বন্ধুরা পরামর্শ ও উপদেশ দিয়ে যথেষ্ট সাহায্য করেছেন। সাধারণ-জ্ঞানের শিক্ষার্থী হিসাবেই আমি তাঁদের অমূল্য পরামর্শ গ্রহণ করেছি এই কারণেই ও তাঁদের পরামর্শ ও উপদেশে এই বইটির মূল্য ও প্রয়োজনীয়তা যথেষ্ট বাড়বে বলেই আমি বিশ্বাস করি। 'সাধারণ-জ্ঞান' অনুরাগী শিক্ষক ও ছাত্র-ছাত্রীদের এই পরিবর্দ্ধিত সংস্করণটির উৎকর্ষটুকু উপলব্ধি করতে সক্ষম হলেই পরিশ্রম সার্থক হয়েছে বলে মনে করবো।

কলিকাতা
৩০।৬।৫৪

বিনীত
মৌমাছি









(১) কাম্বোডিয়ার বাড়ি, (২) গুয়াটেমালার চাষীদের বাড়ি, (৩) দক্ষিণ আমেরিকার চালাঘর, (৪) অষ্ট্রেলিয়ার আদিম অধিবাসীদের পাতার বাড়ি।













(৫) আসামের নাগাদের ছাউনী কুটির, (৬) সুদানবাসী হাউশাদের ঘাসের কুটির, (৭) ইংলণ্ডের গ্রাম অঞ্চলের খড়ের চাল দেওয়া মাঠকোঠা, (৮) মাদাগাস্কার দ্বীপের বাঁশ ও কাঠের তৈরী বাড়ি; এগুলোকে ওরা "হোভা" বলে।













(৯) ইংলণ্ডের প্রাচীন ধরণের পাথরের বাড়ি; ছাদে শ্লেট পাথরের টালি বসানো, (১০) জাপানের আদিম অধিবাসী 'আইনু'দের খড়কুটোর তৈরী চালাঘর, (১১) স্কটল্যাণ্ডের গ্রামাঞ্চলের পাথরের তৈরী বাড়ি; এগুলোকে সেখানকার লোক 'বোথি' (Bothy) বলে, (১২) লিথুনিয়ার 'লগ হাউস' বাড়ি; এগুলোর দেওয়াল গাছের গুঁড়ি সাজিয়ে তৈরী হয়, আর চালাটা হয় খড়ের তৈরী।











(১৩) ল্যাপল্যাণ্ডের ল্যাপদের ঘাসের চাপড়া গাছের ডালপালা দিয়ে তৈরী আস্তানা, (১৪) এস্কিমোদের তুষার ও বরফের চাঙড় দিয়ে তৈরী গম্বুজা-কারের ঘর—এগুলোকে এস্কিমোরা 'ইগলু' বলে, (১৫) রেডইণ্ডিয়ানদের বেত ও নলখাগড়া দিয়ে তৈরী খুব বড় ধামার মত ঘর ; এগুলি তারা সুবিধা মত উঠিয়ে নিয়ে এখানে সেখানে আস্তানা গাড়ে ; এগুলিকে ওদের ভাষায় বলে 'টেপী' আর 'উইগওয়াল', (১৬) আদিম মানুষের পাহাড়ের গুহা বাড়ি, এখনও অনেক দেশে পাহাড়ীদের মধ্যে অনেকেই এমনি গুহায় বাস করে।













(১৭) বলিভিয়া দেশের কাদামাটি জমিয়ে তৈরী গম্বুজ বাড়ি, (১৮) আফ্রিকার পশ্চিম উপকূলবাসী ক্যামেরুণদের কাদামাটি জমিয়ে তৈরী গম্বুজ ঘর, (১৯) মাওরীদের কাঠের তৈরী রঙচঙে নক্সাকাটা বাহারী বাড়ি, (২০) সুমাত্রার কাঠ, বাঁশ ও খড়ের তৈরী জলটুঙী বাড়ি।













(১) উত্তর সাগর উপকূলের জলাভূমি জুইডার-জী অঞ্চলের নৌকো, এগুলোকে বলে "Zoe-Boat", (২) বোম্বাই ও কচ্ছ উপকূলের 'বোম্বাই ডিঙ্গী' নৌকো, (৩) 'ক্যাটামারন' নৌকো—এই ধরণের নৌকো তিন টুকরো কাঠকে এক সঙ্গে দাড়ি দিয়ে বেঁধে নিয়ে তৈরী হয়; এই ক্যাটামারন নৌকো সাধারণত দেখা যায় দক্ষিণ আমেরিকা ও ওয়েষ্ট ইণ্ডিজ দ্বীপের সাগরে; পুরী ও মাদ্রাজের সমুদ্রে ঐ ধরণের 'কাঠ বান্ধী' ভেলা চড়েই জেলেরা মাছ ধরে, (৪) এস্কিমোদের নৌকো, নাম—'কায়াক'।









(৫) ক্যানাডায় বার্চ গাছের ছাল সেলাই করে তৈরী 'ক্যানো' নৌকো, (৬) পেরুর 'বাল্সা' নৌকো, বাল্সা গাছের শোলার মত হাল্কা অথচ মজবুত কাঠ থেকে ঐ নৌকো তৈরী হয় বলেই তার ঐ নাম, (৭) মিশরের নৌকো—নীল নদের পরী—এই নৌকোগুলির গড়ন অনেকটা হাঁসের দেহের মত, (৮) স্পেনের নৌকো—'ল্যাটিনীয়ার'।













(৯) ইতালীর 'টার্টান' নৌকো, (১০) এডেনের ডিঙ্গি নৌকো, (১১) মাল্টার আশেপাশে জলপথে দেখা যায় এই তিন পাল লাগানো গোজো (Gozo) নৌকো, (১২) টিউনিশিয়ার নৌকো—চেহারায় গড়নে স্পেনের নৌকোটির সঙ্গে মিল আছে, তাই এই নৌকোগুলিকেও বলা হয় 'ল্যাটিনীয়ার'।

# জ্ঞান-বিজ্ঞানের মধুভাণ্ড

## বাঙলা ও বাঙালী

### বাঙলাদেশের নাম 'বঙ্গদেশ' হলো কেন ?

মহাভারত ও অন্যান্য পুরাণে পাওয়া যায়, যে, চন্দ্রবংশে যযাতি বলে এক রাজা ছিলেন, তাঁর ছেলে অসুর বংশে বলি নামে এক মহাপরাক্রমশালী রাজা জন্মগ্রহণ করেন। এই বলি রাজা ছিলেন ভারি ধার্মিক, তাই দীর্ঘতমা গৌতম বলে এক ঋষি তাঁকে বর দেন যে, রাজার স্ত্রী, রাণী সুদেষ্ণার গর্ভে পাঁচটি মহাবীর জন্মগ্রহণ করবে। হয়েও ছিল তাই ; বলি রাজার সেই পাঁচটি ছেলের নাম ছিল অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ, সুহ্ম ও পুণ্ড্র। পরে এই পাঁচ ভাইয়ের নামেই ভারতের পাঁচটি জনপদের নাম দেওয়া হয় অঙ্গদেশ, বঙ্গদেশ, কলিঙ্গদেশ, সুহ্ম ও পুণ্ড্রদেশ। ভারতবর্ষের এখনকার রাষ্ট্রিক বিভাগ অনুযায়ী অঙ্গদেশ বিহারের ভাগলপুর বিভাগে, বঙ্গদেশ বলতে বোঝাতো অখণ্ড বাঙলার ঢাকা বিভাগটি, কলিঙ্গদেশ ছিল উড়িয়্যায়, সুহ্ম দেশ বা রাঢ়দেশ ছিল বর্দ্ধমান বিভাগে, আর পুণ্ড্র দেশ ছিল আগেকার উত্তরবঙ্গ বা রাজসাহী বিভাগে।

### বিভিন্ন যুগে বাঙলাদেশ কি ভাবে ভাগ করা ছিল ? সেই বিভাগগুলির নাম কি ছিল ?

মহাভারতের যুগে বাঙলাদেশ ৭টি ছোট ছোট স্বাধীন রাজ্যে ভাগ করা ছিল ; স্বাধীন রাজ্যগুলির নাম ছিল মোদাগিরি, পুণ্ড্র, কৌশিকীকচ্ছ, সুহ্ম,

প্রসুহ্ম, অঙ্গ ও তাম্রলিপ্তি। গুপ্তসম্রাট চন্দ্রগুপ্তের রাজত্বের সময় বঙ্গরাজ্য মগধ সাম্রাজ্যের অধীন হয়। তারপর সপ্তম শতাব্দীতে কর্ণসুবর্ণের রাজা শশাঙ্ক বঙ্গরাজ্য আবার উদ্ধার করেন। এই রাজা শশাঙ্কের সময়ে বঙ্গরাজ্য কামরূপ, পুণ্ড্রবর্দ্ধন, কর্ণসুবর্ণ, সমতট ও তাম্রলিপ্তি এই পাঁচভাগে ভাগ করা ছিল। তারপর সেনবংশের প্রসিদ্ধ রাজা বল্লাল সেনের সময় বঙ্গরাজ্য মিথিলা, রাঢ় (পশ্চিমবঙ্গ), বরেন্দ্র (উত্তরবঙ্গ), বগড়ী বা বকদ্বীপ (মধ্য ও দক্ষিণবঙ্গ) ও বঙ্গ (পূর্ব্ববঙ্গ) এই পাঁচ ভাগে ভাগ করা ছিল। মুসলমান শাসনে মোগলযুগে—সুবে বাঙলা—সাতগাঁ, খলিফাতাবাদ, মামুদাবাদ, ফতেহাবাদ প্রভৃতি ১৮টি বিভাগে ভাগ করা হয়েছিল। আর আমাদের যুগে বাঙলাদেশকে দুভাগ করে একভাগ হলো পূর্ব্বপাকিস্তান অপরাংশ পশ্চিমবঙ্গ।

## বাঙালী জাতি আত্মত্যাগ ও একতা বলে কবে সারা আর্য্যাবর্ত্তে বাঙালীর বিজয় নিশান উড়িয়েছিল ?

বারোশো বছর আগে অর্থাৎ খৃষ্টীয় সপ্তম শতাব্দীর শেষ এবং অষ্টম শতাব্দীর গোড়ার দিকে বাঙলার বড় দুর্দ্দিন এসেছিল। কান্যকুব্জের রাজা হর্ষবর্দ্ধনের রাজনীতির ফলে বঙ্গদেশ তখন খণ্ড খণ্ড রাজ্যে বিভক্ত হয়ে পড়ে। এই সুযোগে বিদেশী রাজারা বার বার বঙ্গদেশ আক্রমণ ক'রে দেশে অরাজকতার ধ্বংসলীলা চালায়। এই অরাজকতা ও অত্যাচারের হাত থেকে উদ্ধারের কোন উপায় না দেখে শেষকালে বাঙালী নায়করা এক হ'য়ে এক সঙ্কল্প করলেন। তাঁরা সকলেই নিজের নিজের স্বার্থ ত্যাগ করে তাঁদের মধ্য থেকেই একজনকে দেশের অধিপতি বলে নির্ব্বাচিত করলেন। ইনিই "সর্ব্ব-বিদ্যাবিৎ" দয়িতবিষ্ণুর পৌত্র ও 'খণ্ডিতারয়াতি ব্যপ্যটের' পুত্র রাজা গোপাল। সমস্ত নেতারা এঁর আনুগত্য স্বীকার করে নিলেন, তাঁদের নিজের নিজের অধিকার ছেড়ে দিয়ে। বাঙালীর এ আত্মত্যাগ ও একতা ব্যর্থ হলো না, দেখতে দেখতে রাজা গোপালদেবের অধীনে বঙ্গদেশ এক শক্তিশালী রাজ্য হয়ে উঠল, সুখ এল, বিদেশী শত্রুরা দূরে সরে গেল। রাজা গোপালের পুত্র

ধর্ম্মপাল বঙ্গদেশ থেকে সুদূর সিন্ধু, কান্দাহার ও পাঞ্জাব পর্য্যন্ত সারা আর্য্যাবর্ত্তে বাঙালীর বিজয় নিশান উড়ালেন। এরপর কান্যকুব্জে যখন তাঁর দরবার হলো সে দরবারে ভোজ, মৎস্য, মদ্র, কুরু, যবন, অবন্তী ও গান্ধার প্রভৃতি অন্যান্য রাজ্যের রাজারা উপস্থিত হয়ে বাঙালী রাজা ধর্ম্মপালকে সারা আর্য্যাবর্ত্তের সম্রাট্ বলে স্বীকার করে নিলেন। ধর্ম্মপালের পুত্র দেবপালদেব তাঁর পিতার রাজ্য আরও বাড়ান। তিনি কামরূপ ( আসাম ), গুর্জ্জর ( গুজরাট ), উৎকলের ( উড়িষ্যা ) রাজাদের হারিয়ে দিয়েছিলেন। দেবপালদেবের দু'খানি তাম্রশাসন নালন্দায় ও মুঙ্গেরে পাওয়া গেছে, তা' থেকে জানা যায় যে তাঁর আধিপত্য পশ্চিম সমুদ্র থেকে পূর্ব্ব সমুদ্র পর্য্যন্ত ( হিমালয় থেকে সেতুবন্ধ পর্য্যন্ত ) বিস্তৃত ছিল। সে সব গৌরবের কথা আজ বাঙলার ছেলেরা ক'জন স্মরণ করে ?

## প্রাচীন বাঙলার অতীত গৌরবের প্রধান নিদর্শন কোথায়? সেগুলি কি ?

পূর্ব্ববাঙলার ( পাকিস্তান ) অন্তর্গত রাজসাহী জেলার জামালগঞ্জের তিন মাইল পশ্চিমে পাহাড়পুর গ্রামে সম্প্রতি মাটির স্তূপ খুঁড়ে যে বিশিষ্ট ধর্ম্মায়তনের ধ্বংসাবশেষ পাওয়া গেছে তাই হলো বাঙলার অতীত গৌরবের প্রধান প্রমাণ। এই স্তূপের প্রধান মন্দিরটি গড়ার রীতি ও পরিকল্পনা দেখে পণ্ডিতেরা অবাক হয়ে গিয়েছেন। কারণ ব্রহ্ম, কম্বোজ ও যবদ্বীপের প্রসিদ্ধ মন্দিরগুলিও এই ছাঁচে গড়া। বাঙলা যে পূর্ব্ব এশিয়ায় এককালে সভ্যতা ও প্রভাব বিস্তার করেছিল তা এসব দেখলেই নাকি বোঝা যায়।

## বাঙলা সাল কবে থেকে গণনা আরম্ভ হয় ?

বাঙলা সালের বয়স অনুসারে হিসাব করলে মনে হয় যে, গুপ্তসাম্রাজ্যের পতনের পর যখন বঙ্গদেশ মহারাজাধিরাজ শশাঙ্কের অধীনে শক্তিশালী হয়ে স্বাধীন বলে সব প্রথম গণ্য হয়, তখন থেকেই বাঙলা সাল গণনা শুরু হয়েছে। কিন্তু আসলে বাঙলা সাল গণনার ইতিহাসটা অন্যরকম—বাঙলা

সন এবং মুসলমান 'হিজরী' সনে কোন প্রভেদ নেই। অর্থাৎ মুসলমানরা এদেশে রাজত্ব করার সঙ্গে সঙ্গে তাদের 'হিজরী' সনই ক্রমে বাঙলাদেশে চলন হয়—এই 'হিজরী' সন ৬২২ খৃঃ অব্দে মহম্মদের মক্কা থেকে মদিনা পালানোর ঘটনা থেকেই শুরু হয়েছিল তা সকলেই জানে। 'হিজরী' সন চান্দ্রমাস হিসাবে গণনা করা হতো বলে ফসলের সময় ঠিক করার ব্যাপারে ও জ্যোতির্বিদদের গণনায় নানারূপ অসুবিধা হতো। এ অসুবিধার কথা সম্রাট্ আকবর বুঝতে পেরে, তাঁর রাজত্বকালে খৃষ্টীয় ১৫৫৬ খৃষ্টাব্দ থেকে সৌর হিসাবে বছর গুণতে আদেশ দেন। অর্থাৎ বাঙলা সনের গোড়ার দিকটা গণনা করা হয়েছে চান্দ্রমতে, এবং পরবর্ত্তীকালে ওটা গণনা করা হচ্ছে সৌর মতে। সেইজন্য বাঙলা সনের হিসাবটা চান্দ্রমতে 'হিজরী' সনের সঙ্গে এখন আর মেলে না। কাজেই সন ১৩৬১ সন বলতে ঠিক ১৩৬১ বছর আগেই সে সনটি আরম্ভ হয়েছে তা ঠিক নয়।

### মধ্যযুগে বাঙলাদেশে পাশ্চাত্য জাতি প্রথম কখন আসে ?

১৪৯৮ সালে পর্ত্তুগীজ নাবিক ভাস্কো-ডি-গামা উত্তমাশা অন্তরীপের পথে ভারতে আসার সোজা রাস্তা আবিষ্কার করেন। তাই পর্ত্তুগীজরা তখন প্রাচ্যের বাণিজ্য একচেটিয়া করে নেবার মতলবে ও ভারতবর্ষে আধিপত্য করবার কল্পনায় ভারতের পথে রওনা হন। কাজেই পর্ত্তুগীজরাই সব প্রথম বাঙলা দেশেও আসেন। বাঙলাদেশে প্রথম পর্ত্তুগীজ হিসাবে চারজনের নাম জানা যায়—পাদরী ফ্রান্সিস্ ফার্ণান্ডিজ, ডোমিনিকো ডি জোসো, মেলাকিওর ফন্‌সেকা ও এন্‌ড্রু বাউয়েস্। সম্রাট্ আকবরের কাছ থেকে ১৫৩৭ খৃঃ অব্দে পর্ত্তুগীজরা বাঙলার প্রাচীন 'সপ্তগ্রাম' ও 'হুগলী' প্রভৃতি কেন্দ্রে বাণিজ্য করবার অনুমতি পান ও হুগলীতে কুঠি স্থাপন করেন। পর্ত্তুগীজ দস্যুদের উৎপাতে তখনই বাঙলার নিজস্ব সামুদ্রিক বাণিজ্য একেবারে নষ্ট হয়ে যায়। পর্ত্তুগীজদের দেখাদেখি ঐ পথ দিয়ে ওলন্দাজ, দিনেমার, ইংরেজ ও ফরাসীরাও এল এদেশে।

**বাঙলাদেশে ইংরেজরা কি ভাবে সর্ব্বপ্রথম আসে ?**

ওলন্দাজ ও পর্ত্তুগীজরা ভারতের মশলা ও কাপড়-চোপড় বিলাতে নিয়ে গিয়ে বিক্রী করতো ; দু'গুণ দাম দিয়ে চড়া দরে এইসব কিনতে হচ্ছে দেখে ১৫৯০ খৃঃ অব্দে ইংরেজদের টনক নড়ল। তাই তাঁরা ভারতে বাণিজ্য করবার জন্য সত্তর হাজার পাউণ্ড মূলধন নিয়ে একজন গভর্ণর ও কয়েকজন ডিরেক্টরের অধীনে একশো পঁচিশ জন ইংরেজ বণিক মিলে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী নাম দিয়ে এক কোম্পানী গড়া ঠিক করলেন। ১৫৯৯ খৃঃ অব্দের ২২শে সেপ্টেম্বর এই কোম্পানীর সূত্রপাত হ'ল। রাণী এলিজাবেথ তাঁদের সনন্দ বা হুকুমনামা দিলেন। এরপরেই ১৬০৩ খৃঃ অব্দে জন মিডেল হল বলে এক ইংরেজ কতকগুলি বিলাতী মণিরত্ন আর সুন্দর সুন্দর ঘোড়া উপহার নিয়ে ভারতের সম্রাট্ আকবরের দরবারে হাজির হলেন। কিন্তু তিনি পর্ত্তুগীজ পাদরীদের চক্রান্তে সম্রাট্ আকবরের দরবারে হাজির হয়েও বড় বেশী সুবিধা করতে পারলেন না। এর পর ১৬০৯ খৃঃ অব্দে এলেন হকিন্স সাহেব, তিনি ফারসী ভাষা জানতেন এবং সম্রাট্ জাহাঙ্গীরকে দেবার জন্য সঙ্গে করে নিয়ে এসেছিলেন মেলাই মনিরত্ন উপহার। আড়াই বছর ধরে তিনি সম্রাট্ জাহাঙ্গীরের মন জুগিয়ে তোষামোদ করে, শেষে অনেক কষ্টে সুরাটে বাণিজ্য-কুঠি স্থাপন করবার অনুমতি পেয়েছিলেন। এরপর ১৬১৫ খৃঃ অব্দে এলেন স্যার টমাস রো, তিনিও নানা উপহার সঙ্গে এনেছিলেন। এই সব উপহার দিয়ে দিল্লীর দরবার থেকে ১৬২০ খৃঃ অব্দে আগ্রায় ও ১৬২৩ খৃঃ অব্দে পাটনায় কুঠি খুলবার অনুমতি পান। এ ছাড়া শোনা যায় ১৬৩৪ খৃঃ অব্দে ইংরেজ ডাক্তার ব্রাউটন সম্রাট্ শাজাহানের মেয়ে ও বাঙলার শাসনকর্ত্তা সুলতান সুজার বেগমের অসুখ সারিয়ে দিয়েই বিনা শুল্কে বাঙলাদেশে বাণিজ্য করার অনুমতি পান। এরপর ১৬৪২ খৃঃ অব্দে হুগলীতে ও ১৬৫৭ খৃঃ অব্দে কাশিমবাজার, পাটনা ও বালেশ্বরে কুঠি স্থাপন করে সোরা ও রেশমের ব্যবসাতে কোম্পানী অনেক লাভ করে।

এইভাবে ব্যবসা করার ছুতায় ইংরেজরা প্রথম বাঙলাদেশে তাদের আস্তানা গাড়ে।

## বাঙলায় ব্রিটিশ সাম্রাজ্যের সূত্রপাত কে করে এবং কবে?

পলাশীর যুদ্ধে সিরাজউদ্দৌলার পরাজয়ের পর মীরজাফর নবাব হন, এই মীরজাফরের মৃত্যুর পর ১৭৬৫ খৃষ্টাব্দের ১২ই আগষ্ট লর্ড ক্লাইভ মোগল সম্রাট্ শাহ আলামের কাছ থেকে বাঙলা, বিহার ও উড়িষ্যার দেওয়ানী পান এবং বাঙলার নবাব নজমুউদ্দৌলার কাছ থেকে ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর হয়ে বাঙলার স্থবেদারী পান। এর পরের বছরই লর্ড ক্লাইভ মুর্শিদাবাদে দরবার করে নবাবের পাশে দেওয়ান হয়ে ব'সে প্রথম পুণ্যাহ উৎসব করেন। এর কিছুদিন পরে ১৭৬৬ খৃষ্টাব্দের ৮ই মে নজম্উদ্দৌলা হঠাৎ মারা যান এবং তাঁর ১৬ বছরের ভাই সৈফ উদ্দৌলা নায়েব নাজিম হন। এই সময়েই ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর সঙ্গে বিলাতের পার্লামেণ্ট সভার একটা বোঝা-পড়া শুরু হয় এবং ১৭৬৬ খৃষ্টাব্দেই সাব্যস্ত হয় যে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী দিল্লীর সম্রাটের কাছ থেকে যে দেওযানী পেয়েছে তা ইংলণ্ডের রাজার প্রাপ্য। এই ব্যবস্থা অনুসারে ১৭৬৬ খৃষ্টাব্দ থেকে ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর সঙ্গে সর্ত্ত হয় যে তাঁরা পার্লামেণ্টকে বছরে চার লক্ষ পাউণ্ড কর দেবেন এবং তাছাড়া আরও চার লক্ষ পাউণ্ড মূল্যের বিলাতী পণ্য কিনে এনে ভারতবর্ষে বেচবেন। এর পরেই ১৭৭২ খৃষ্টাব্দে ওয়ারেণ হেষ্টিংস কলিকাতায় ফিরলেন। এই ওয়ারেণ হেষ্টিংসের সময়ই ইংলণ্ডের রাজা ও পার্লামেণ্টের প্রভুত্বটাও কোম্পানীর শাসনব্যবস্থার সঙ্গে বাঙ্গলা তথা ভারতের বুকে ভালো ভাবেই দেখা দিল। তিনিই বাঙালার ও বিহারের নায়েব নাজিমদের বরখাস্ত করে, রাজস্ব আদায়ের জন্য ইংরেজ কর্ম্মচারী বা কালেক্টর নিযুক্ত করলেন। কলিকাতায় এক রেভিনিউ বোর্ড খাড়া করে রাজকোষ মুর্শিদাবাদ থেকে কলিকাতায় সরিয়ে আনলেন। ১৭৭৭ খৃষ্টাব্দে যখন ওয়ারেণ হেষ্টিংস প্রথম গভর্ণর জেনারেল হয়ে কাউন্সিল গড়ে ইংরেজী শাসন ও বিচার ব্যবস্থার সূত্রপাত

করলেন, তখনই ব্যবসা বাণিজ্য থেকে বাংলাদেশে ইংরেজদের দেওয়ানী রাজ্যপাট গড়ে উঠল। ১৭৬৫ থেকে ১৮৫৮ খৃষ্টাব্দ পর্য্যন্ত কোম্পানীর শাসন এদেশে চালু ছিল।

## বাঙলাভাষা কোথা থেকে ও কেমন করে এল ?

বাঙলা ভাষার জন্ম নিয়ে যে সব ভাষাতত্ত্ববিৎ পণ্ডিত মাথা ঘামিয়েছেন, তাঁরা আন্দাজ করে বলেন যে ২০০ খৃষ্টাব্দে এদেশে ইণ্ডো-এরিয়ান-ভাষার শাখার প্রাকৃত-ভাষার চল ছিল, সেই ভাষা থেকেই এসেছে বাঙলাভাষা, কিন্তু এই ভাষার মূল হল সংস্কৃত। তারপর ৮০০ খৃষ্টাব্দের কাছাকাছি সময়ে 'মাগধী'-অপভ্রংশের রূপ নেয় এবং সেটাই খৃষ্টীয় দশম শতাব্দীতে প্রাচীন বাঙলায় রূপান্তরিত হয়। পরে প্রাকৃত, মৈথিলী, ফারসী, উর্দ্দু, পর্তুগীজ, দিনেমার, ফরাসী ও ইংরেজী ভাষার বহু শব্দ বাঙলাভাষার মধ্যে ঢুকে প'ড়ে বাঙলাভাষাকে সমৃদ্ধ করে তুলেছে। ভারতবর্ষের অন্যান্য প্রদেশের ভাষার তুলনায় বাঙলাভাষার সাহিত্যই বর্ত্তমানে সবচেয়ে উন্নত—তাছাড়া বাঙলাভাষা হল ছয়কোটি লোকের মাতৃভাষা। অন্য কোনও প্রাদেশিক ভাষাকে এত লোক মাতৃভাষারূপে ব্যবহার করে না। তবে বর্ত্তমানে বাঙলাদেশ দু'ভাগে বিভক্ত হওয়ায় ভারতের অংশ পড়েছে মাত্র দু'কোটি বাঙলা ভাষা-ভাষী লোক। বাঙলাভাষা বলতে যা আমরা বর্ত্তমানে সবাই বুঝি, এর বয়স আন্দাজ সাড়ে ছ'শো বছর, তার আগেকার বাঙলাভাষা বলতে যা পাওয়া যায়, তা নাকি বর্ত্তমানের বাঙালীরা বুঝতে পারে না।

## বাঙালাভাষায় আদি কাব্য কি ? আদি কবি কে ?

বাঙলাভাষায় কৃত্তিবাসকেই 'আদি কবি' বলা হয়, কারণ পণ্ডিতেরা অনেকেই বলেন কৃত্তিবাস রচিত 'ভাষা রামায়ণই' বাঙলাভাষার আদি কাব্য, তবে এ নিয়ে মতভেদ আছে যথেষ্ট। এই কৃত্তিবাস কবির পুরো নাম 'কৃত্তিবাস ওঝা', ১৪৪০ খৃষ্টাব্দের মাঘ মাসে সরস্বতী পূজার দিন কলিকাতা থেকে ৫০ মাইল দূরে রাণাঘাটের কাছে ফুলিয়া গ্রামে ইনি জন্মগ্রহণ করেন।

## বাঙলাভাষায় প্রথম ছাপা বই কি?

বাঙলা অক্ষরে সব প্রথম যে বই ছাপা হয়, সেটি একটি বাঙলা ব্যাকরণ। এটি রচনা করেন মিঃ হ্যাল্‌হেড্‌ বলে একজন ইংরেজ—সেটা ছাপা হয় ১৭৭৮ খৃষ্টাব্দে। এই হ্যাল্‌হেড্‌ সাহেবই ইংরেজদের মধ্যে সব প্রথম বাঙলাভাষায় পণ্ডিত হয়েছিলেন। এর আগে ১৭৩৪ খৃষ্টাব্দে পর্ত্তুগীজরা লিস্‌বন শহরে ইংরেজ অক্ষরে বাঙলাভাষায় একটা বই ছেপেছিল বলে প্রমাণ পাওয়া গেছে।

## বাঙলাভাষায় গদ্য সাহিত্যের ইতিহাস কি?

খুব প্রাচীন বাঙলা-গদ্যের নমুনা পাওয়া যায় না। প্রাচীন বাঙলা সাহিত্যের গদ্য অচল ছিল। তখন সব কিছু কাব্যের আকারেই লেখা হত; কিন্তু সেকালের চিঠি ও দলিলপত্রে এক ধরণের গদ্য প্রচলিত ছিল। বইয়ের আকারে আজ পর্য্যন্ত যে-সব প্রাচীন বাঙলা-গদ্যের নমুনা পাওয়া যায়, তার মধ্যে উল্লেখযোগ্য হল—রামরাম বসুর 'রাজা প্রতাপাদিত্য চরিত্র', ১৮০১ খৃষ্টাব্দে তিনিই মৌলিক গদ্যের প্রথম সৃষ্টি করেন এদেশে—এই গ্রন্থ রচনা ক'রে। পর্ত্তুগীজ পাদরী 'ফ্রে ম্যানুয়েল দ্য আসাম্পো'র লেখা কৃপার শাস্ত্রের অর্থভেদ ও প্রাচীন বাঙলা-গদ্যের একখানি উল্লেখযোগ্য বই। তারপর বাঙলা-গদ্য রাজা রামমোহনের হাতে নতুন উৎকর্ষ লাভ করে। এবং পরবর্ত্তী কালে মহর্ষি দেবেন্দ্রনাথ, অক্ষয়কুমার দত্ত, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রভৃতি কয়েকজন মনীষী বাঙলাভাষাকে গদ্য আকারে সাহিত্যের উপযোগী করে তোলেন এবং বঙ্কিমচন্দ্রের হাতে বাঙলা সাধু ভাষায় রচিত গদ্য-সাহিত্য খুবই উন্নত হয়।

## বাঙলাদেশে প্রথম থিয়েটার বা প্রমোদাগার কবে তৈরী হয়?

১৭৫৭ খৃষ্টাব্দে পলাশীর যুদ্ধে ইংরেজরা জয়ী হওয়ায়, তারাই কলিকাতায় আনন্দ-উৎসবের ব্যবস্থা করে প্রথমে ইংরেজী ধরণের থিয়েটার তৈরী করে।

## বাঙলাদেশে প্রথম ছাপাখানা কোথায় হয় ?

বাঙলাদেশে সব প্রথম ছাপাখানা স্থাপিত হয় হুগলীতে ; পঞ্চানন কর্ম্মকার ও মনোহর দাসের সহযোগিতায় উইল্‌কিন্স সাহেব এই কাজটি করেন। এখান থেকেই হ্যাল্‌হেড সাহেবের 'বাঙলা ব্যাকরণ' ছাপার অক্ষরে প্রকাশিত হয়।

## বাঙলাভাষায় প্রথম উল্লেখযোগ্য সাহিত্য-পত্রিকা কি ?

বাঙলাভাষায় উল্লেখযোগ্য প্রথম সাহিত্য-পত্রিকা 'বঙ্গদর্শন'। এই পত্রিকা প্রকাশিত হয় ১৮৭২ খৃষ্টাব্দে। এই পত্রিকার প্রথম সম্পাদক ছিলেন বাঙলা-সাহিত্যের অন্যতম শ্রেষ্ঠ স্রষ্টা ঋষি বঙ্কিমচন্দ্র।

## বাঙলাদেশে গোল টাকা ও তামার পয়সার প্রচলন কবে হয় ?

বাঙলাদেশে হিন্দু ও বৌদ্ধ রাজত্বকালে চারচৌকা খাঁটি রূপার মুদ্রা চলতি ছিল এবং সেই মুদ্রাই ব্যবসা বাণিজ্যে ওজন ও মাপের মান ছিল। পাশাপাশি চব্বিশটি মুদ্রা রাখলে মাপ হতো একহাত ও একশো মুদ্রা এক-সঙ্গে করলে যে ওজন হতো তাই হতো, একসের। এই সব মুদ্রাতেও রাজাদের নাম লেখা থাকতো। মোগল রাজত্বের সময় সব প্রথম গোল চেহারার টাকার প্রচলন হয়, ও তুরাণী ভাষার 'তঙ্কা' শব্দ থেকেই 'টাকা' কথাটির উৎপত্তি। তখন এদেশে সিকি, দুয়ানি, আনি বা আধুলি প্রভৃতি মুদ্রা ছিল না। টাকা ভাঙিয়ে নিতে হতো কড়ি, কিন্তু এক টাকার কড়ি, বয়ে নিয়ে যাওয়াই ছিল এক মুস্কিলের ব্যাপার। তাই টাকা ভাঙিয়ে তামার পয়সা 'ঢেপুয়া' দেওয়া প্রচলন করেন সম্রাজ্ঞী নূরজাহান। এক টাকার বদলে ১৬ গণ্ডা বা ৬৪টি 'ঢেপুয়া' পাওয়া যেতো এবং এক 'ঢেপুয়া'র বদলে পাওয়া যেতো ২০ গণ্ডা কড়ি।

## ইংরেজরা এদেশে কবে প্রথম টাকা তৈরী করে ?

ইংরেজরা ১৭৫৭ খৃষ্টাব্দে প্রথম কলিকাতার টাকশালে 'আলিনগর' নামাঙ্কিত টাকা তৈরী করে।

**বাঙলাদেশে কাগজের মুদ্রা বা নোটের প্রচলন প্রথম হয় কবে?**

১৭৮৫ খৃষ্টাব্দে বেঙ্গল ব্যাঙ্কের স্বত্বাধিকারীদের সই করা পঞ্চাশ, একশো ও পাঁচশো টাকার ও এক মোহর দামের নোট সাধারণের কাছে চালু করা হয়।

**বাঙলাদেশে পয়সার বদলে আনির প্রচলন হলো কবে?**

১৭৬০ খৃষ্টাব্দে ১৩ই অক্টোবর তামার পয়সার বদলে চারটি পয়সা এক ক'রে 'আনি' বলে এক নতুন ধরণের মুদ্রা চলতি হয়। কিন্তু এই আনি তৈরীর প্রস্তাব প্রথমে করেন ইঞ্জিনিয়ার রোইয়ার সাহেব ১৫৫৭ খৃষ্টাব্দে।

**বাঙলাদেশে সব প্রথম ডাকঘরের ডাকটিকিটের সৃষ্টি হয় কবে?**

সম্রাট্ 'শেরশাহ'ই সব প্রথমে এদেশে ডাকঘরের সৃষ্টি করেন, কিন্তু তখন এখনকার মত টিকিট দিয়ে মাশুল আদায় করবার ব্যবস্থা ছিল না, দূরত্ব অনুসারে ডাক মাশুলের হার কম-বেশী হতো। রাজা ও জমিদারের চিঠিগুলিই কেবল ঠিকানামত বিলি করার ব্যবস্থা ছিল, অন্যান্য লোককে মাশুল দিয়ে ডাকঘর থেকে চিঠি নিয়ে আসতে হতো। তখন সমস্ত শহর ও সদর কশ্‌বাতে ডাকঘর ছিল। ১৭৬৬ খৃষ্টাব্দে ভারতের প্রথম ডাকটিকিট তামার চাক্‌তিতে ছাপা হয়। তারপর ১৮৩৭ সালে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী যখন প্রথম ডাক ব্যবস্থা চালু করেন তখন সিন্ধু প্রদেশের কমিশনার বাটলি ফ্রিয়ার কাগজের ডাকটিকিটের মতলব দেন। কর্ণেল কোর্বস্ কলকাতার টাঁকশালে এই ডাকটিকিটের প্রথম নক্সা করেন।

**বাঙলাদেশে রেলপথ ও ষ্টীমারপথ কবে থেকে শুরু হয়?**

বাঙলাদেশ নদীমাতৃক দেশ, কাজেই প্রাচীনকালে বাঙলাদেশে জলপথেই যাতায়াত ও ব্যবসা বাণিজ্য বেশীর ভাগ চলতো; তবে ষ্টীমারের চল তখনও হয়নি, বজরা, নৌকো, ছিপ, ডিঙি, এই সব নানারকমের জলযান তখন এদেশে ছিল। ষ্টীমারপথ খোলা হয় সবপ্রথম ১৮৮৮ খৃঃ অব্দে। ইস্ট ইণ্ডিয়া কোম্পানী কলিকাতা আর গৌহাটীর মধ্যে এই ষ্টীমারপথ খোলেন। ইস্ট ইণ্ডিয়ান কোম্পানী নামে এক ব্যবসায়ী-সঙ্ঘ ১৮৫৪ খৃষ্টাব্দের

১৫ই আগষ্ট তারিখে হাওড়া থেকে হুগলী পর্য্যন্ত ২৩ মাইল রেলপথ খোলেন। বাঙলাদেশে এই প্রথম রেলপথ।

**বাঙলাদেশে প্রথম বাষ্পচালিত জাহাজ কবে দেখা যায়?**

প্রথম বাষ্পচালিত জাহাজ আসে ১৮২৮ খৃষ্টাব্দে, তার নাম 'এণ্টারপ্রাইজ'।

**বাঙলাদেশে কবে টেলিগ্রাফের ব্যবস্থা হয়?**

১৮৪৯ খৃষ্টাব্দের ৫ই জানুয়ারী কলিকাতা থেকে ডায়মণ্ড-হারবার অবধি যে টেলিগ্রাফ লাইনের ব্যবস্থা হয় সেটাই সর্ব্বপ্রথম টেলিগ্রাফ-ব্যবস্থা।

**বাঙলাদেশে প্রথম কবে, কোথায় টেলিফোন ব্যবস্থা চলু হয়?**

১৮৮২ খৃষ্টাব্দে বাঙলাদেশে—কলিকাতা সহরে সব প্রথম টেলিফোনে কথা বলার ব্যবস্থা হয়, তখন মাত্র ৫০ জন ধনী লোক এই যন্ত্রের গ্রাহক ছিল।

**বাঙলাদেশে প্রথম ট্রাম গাড়ী চলে কবে থেকে?**

সব প্রথম ট্রামলাইন খোলা হয় কলিকাতার চৌরঙ্গী, চিৎপুর আর শিয়ালদহ অঞ্চলে। সেটা হল ১৮৮১ খৃষ্টাব্দের কথা। তারপর ১৮৮৪ খৃষ্টাব্দে মধ্য-কলিকাতার বাঁধানো রাস্তায় রাস্তায় ট্রাম লাইন ছড়িয়ে পড়ল। কিন্তু তখনকার সেই ট্রাম গাড়ী এখনকার মত বিদ্যুতের সাহায্যে চলতো না। অষ্ট্রেলিয়া দেশ থেকে বড় বড় ঘোড়া আনিয়ে এই ট্রাম গাড়ী টানানো হতো। কিন্তু ঘোড়াগুলো গরমে পটাপট মরছে দেখে চেষ্টা হলো বাষ্পচালিত ইঞ্জিন দিয়ে ট্রাম চালাবার, তাও তখন সুবিধে হলো না। শেষকালে ১৯০০ খৃষ্টাব্দে বিদ্যুতের সাহায্যে ট্রাম চালাবার ব্যবস্থা হল কলিকাতার রাস্তায়। এই ব্যবস্থায় ব্যবসা ভাল চলল দেখে ট্রাম-কোম্পানী ১৯০০ খৃষ্টাব্দে থেকে ১৯০৮ খৃষ্টাব্দের মধ্যে কলিকাতার দিকে দিকে ট্রাম গাড়ীর ব্যবস্থা করলেন।

**বাঙলাদেশে ইংরেজ শাসনকর্ত্তাদের ব্যবহার ও বিধির বিরুদ্ধে আন্দোলন ও প্রতিবাদ সব প্রথম শুরু করেন কে?**

বাঙালী হিন্দুরাই সব প্রথম পাদরী ও ইংরেজ ভদ্রলোকদের সাহায্যে ইংরেজী ভাষায় বিশেষ ব্যুৎপত্তি লাভ করেন। কারণ তখন ইংরেজী ভাষা শিক্ষা

বা ইউরোপের ভাবধারা সম্বন্ধে জ্ঞান দেবার জন্য কোম্পানীর লোকদের কোনও আগ্রহই ছিল না। যাই হোক বাঙালী হিন্দু যুবকেরা ইংরেজী ভাষা শিখে ইংরেজী সাহিত্যের ভিতর দিয়ে ইউরোপের সাম্য, মৈত্রী ও স্বাধীনতার আদর্শ খুঁজে পেলেন, এবং তখন থেকেই তাঁরা ইংরেজ শাসনকর্ত্তাদের ব্যবহার ও বিধির বিরুদ্ধে আন্দোলন করতে আরম্ভ করলেন। বাঙলার যুবকদের মধ্যে রাজনৈতিক আন্দোলন শুরু হলো তখন থেকেই, এবং সেই রাজনৈতিক আন্দোলনে রাজা রামমোহন রায়ই সবপ্রথম উঠে পড়ে লাগলেন। তিনি সে-যুগে কোম্পানীর শাসন ব্যবস্থার খুব তীব্র সমালোচনা করেন, এমন কি তিনি বিলাতে গিয়েও কোম্পানীর বিরুদ্ধে অনেক কথা বলেন।

### বাঙলাভাষায় প্রথম সংবাদপত্র কি?

বাঙলাভাষায় প্রথম যে সংবাদপত্রটি ছাপা হয়, যতদূর জানা যায় নাম তার 'সমাচার দর্পণ'। ১৮১৮ খৃষ্টাব্দের ২৯শে মে শ্রীরামপুরের ছাপাখানা থেকে এই সংবাদপত্র প্রকাশিত হয়। কেউ কেউ বলেন 'বেঙ্গলী গেজেট' এর আগেই প্রকাশিত হয়েছিল। এ সম্বন্ধে মতভেদ আছে।

### বাঙলা সাহিত্যের স্থান কোথায়?

বাঙলা সাহিত্য ভারতের বর্ত্তমান সাহিত্যে শ্রেষ্ঠ স্থান অধিকার করেছে। বিশ্বসাহিত্যেও বাঙলা সাহিত্যের স্থান অন্যান্য দেশের সাহিত্যের অনেক উপরে।

### বাঙলাভাষায় অমিত্রাক্ষর ছন্দ প্রচলন করেন কে?

বাঙলা ভাষায় অমিত্রাক্ষর ছন্দ প্রচলন করেন সবপ্রথম মাইকেল মধুসূদন দত্ত।

### বাঙলা সাহিত্যে সব চেয়ে বেশী দাম কার? বর্ত্তমান যুগকে বাঙলা সাহিত্যের সবচেয়ে গৌরবময় যুগ বলা হয় কেন?

বাঙলা সাহিত্য সবচেয়ে বেশী রকমের ও সংখ্যাতেও সবচেয়ে বেশী বই লিখে গেছেন রবীন্দ্রনাথ ঠাকুর। তিনি কবিতা, গল্প, উপন্যাস, নাটক,

দর্শনতত্ত্ব ও বিজ্ঞান সম্বন্ধে বহু বই লিখেছেন। এ ছাড়া, শিশুদের জন্যও অনেক মজার মজার বই লিখেছেন। বাঙলা সাহিত্যের সবচেয়ে গৌরবময় যুগ হল 'রবীন্দ্রনাথের যুগ', কারণ রবীন্দ্রনাথই তাঁর গীতাঞ্জলির ইংরেজী অনুবাদ করে নোবেল পুরস্কার দ্বারা বিশ্বসাহিত্যে সুপরিচিত হন। বাঙলা সাহিত্যকে তিনিই বিশ্বসাহিত্যের আসরে সুপ্রতিষ্ঠিত করেন।

**বাঙলাভাষায় প্রথম উপন্যাস কি ?**

টেকচাঁদ ঠাকুর 'আলালের ঘরের দুলাল' বলে যে উপন্যাসটি লেখেন সেটি বাঙলাভাষায় প্রথম মৌলিক উপন্যাস। টেকচাঁদ ঠাকুর বলে কোন লোকই ছিল না, আসলে ওটি হল প্যারীচাঁদ মিত্রের 'ছদ্মনাম'।

**বাঙলায় সবপ্রথম জাতীয়-সঙ্গীত কোন্‌টি ?**

বাঙলাদেশের বর্ণনা দিয়ে বঙ্গজননীর বন্দনায় 'আনন্দমঠ' উপন্যাসে বঙ্কিমচন্দ্র 'বন্দেমাতরম্‌' বলে যে সুন্দর গানটি রচনা করেন, সেটিকেই সব প্রথম ভারতের জাতীয়-সঙ্গীত হিসাবে গাওয়া হয়। বর্ত্তমানে রবীন্দ্রনাথের 'জনগণমন অধিনায়ক' গানটিই জাতীয়-সঙ্গীত হিসাবে গাওয়া হয়। "বন্দেমাতরম্‌"ও অবশ্য জাতীয়-সঙ্গীতের মর্য্যাদা পেয়েছে।

**বাঙলা সাহিত্যের প্রথম নাট্যকার কে ?**

অনেকে রামনারায়ণ তর্করত্নকেই বাঙলা সাহিত্যের প্রথম নাট্যকার আখ্যা দেন, কারণ তিনিই প্রাচীন সংস্কৃত নাটকের ধরণে সব প্রথমে বাঙলাভাষায় নাটক লেখেন—তাঁর প্রথম নাটক, "কুলীন-কুল-সর্ব্বস্ব" ১৮৫৭ খৃঃ অব্দে রচিত ও প্রকাশিত হয়। কিন্তু গবেষণার ফলে জানা গেছে যে, তার বহু আগেই নন্দকুমার রায় রচিত 'অভিজ্ঞান শকুন্তলা', 'আত্মতত্ত্ব কৌমুদী', 'হাস্যার্ণব', 'কৌতুক-সর্ব্বস্ব', তারাচাঁদ সিকদারের 'ভদ্রার্জ্জুন', হরচন্দ্র ঘোষের 'ভানুমতী-চিত্তবিলাস', কালীপ্রসন্ন সিংহের 'বাবু'-নাটক প্রভৃতি নাটকের চল ছিল। তবে সেগুলি বিয়োগান্ত নাটক সুতরাং এদেশের রীতিবিরোধী ব'লেই বাঙলা সাহিত্যে গৃহীত হয়নি।

## থিয়েটারে বাঙলা নাটকের অভিনয় প্রথম কবে হয় ?

প্রথম বাঙলা-নাটকের অভিনয় হয় ১৭৯৫ খৃঃ অব্দে—হেরাশিম লেবেডফ (Herassim Lebedoff) নামে একজন রুশ দেশের লোক এক নাট্যসমিতি খোলেন, সেখানেই Disguise ও Love is the best doctor বলে দু'খানি ইংরেজী নাটকের বাঙলা অনুবাদ-নাটক অভিনীত হয়। এই হলো থিয়েটারে বাঙলা নাটকের প্রথম অভিনয়।

## বাঙলাভাষার প্রথম শিশু-মাসিক-পত্রিকা কবে প্রকাশিত হয় ?

যতদূর জানা যায় প্রথম বাঙলা শিশু-মাসিক-পত্র 'সখা' প্রকাশিত হয় বাঙলা ১২৮৯ খৃষ্টাব্দে, প্রকাশ করেন প্রমদাচরণ সেন।

## বাঙলাদেশে দুর্গাপূজার প্রবর্ত্তন কবে হয় এবং কে করেন ?

জানা যায় যে তাহিরপুরের জমিদার বংশের রাজা কংসনারায়ণই পণ্ডিতদের ব্যবস্থা অনুযায়ী খৃষ্টীয় পঞ্চদশ শতাব্দীর শেষের দিকে প্রথম এদেশে শারদীয়া দুর্গাপূজার প্রবর্ত্তন করেন। পণ্ডিতরা পুরাণ পুঁথি ঘেঁটেই এ ব্যবস্থা দিয়েছিলেন।

## বাঙলা সাহিত্যে ছোটদের উপযোগী লেখা লিখে কে কে প্রসিদ্ধি লাভ করেছেন ?

নবকৃষ্ণ ভট্টাচার্য্য, যোগীন্দ্রনাথ সরকার, অবনীন্দ্রনাথ ঠাকুর, দক্ষিণারঞ্জন মিত্র মজুমদার, উপেন্দ্রকিশোর রায়চৌধুরী, দ্বিজেন্দ্রনাথ বসু, সুকুমার রায়-চৌধুরী, নিশিকান্ত সেন, সুখলতা রাও, সুনির্ম্মল বসু, সবিনয় রায়চৌধুরী, প্রভৃতি।

## বাঙলার প্রধান নগরী কলিকাতার প্রাচীন ইতিহাস কি ?

কলিকাতা মহানগরীর ইতিহাস খুব প্রাচীন নয়। আড়াইশো বছর আগে এই কলিকাতা শহর একটি গণ্ডগ্রাম ছিল। ইংরেজ শাসনের প্রতিষ্ঠার সঙ্গে সঙ্গে এই নগরীর উন্নতি হয়। কিন্তু 'কলিকাতা' নামের সব প্রথম

উল্লেখ পাওয়া গেছে ১৪৯৫ খৃষ্টাব্দে লেখা বিপ্রদাসের 'মনসামঙ্গল' কাব্যের পাতায়। ষোড়শ শতাব্দীর শেষের দিকে লেখা রাজা টোডরমল্লের খাজনা আদায়ের খাতাতেও 'মহাল কলিকাতা' ব'লে উল্লেখ আছে।

এখন খাস কলিকাতা বলতে যে জায়গাটি বোঝায়, আগে ঐখানে সূতানুটি, গোবিন্দপুর ও কলিকাতা এই তিনটি বিভিন্ন গ্রাম ছিল। কলিকাতায় ও সূতানুটিতে ইংরেজ আমলের আগে তাঁতের কাপড়ের সূতা বিক্রয় করার জন্য একটি বড় হাট ছিল। এই সূতানুটিতেই ১৬৯০ খৃঃ অব্দে ২৪শে আগষ্ট জব চার্ণক প্রথমে আসেন এবং তখনই সূতানুটিতে ইংরেজরা কুঠি তৈরী করে ব্যবসা শুরু করার মতলব করেন। মহানগরী কলিকাতার পত্তন বাস্তবিক পক্ষে সেইদিন থেকেই শুরু হয়।

### বাঙলাদেশের প্রথম লাইব্রেরী কোনটি ?

বাঙলাদেশে জনসাধারণের জন্য আধুনিক কালে প্রথম যে লাইব্রেরী হয়, তার নাম হচ্ছে 'ক্যালকাটা পাবলিক লাইব্রেরী', এটা স্থাপিত হয় ১৮৩৯ খৃষ্টাব্দে—'মেট্‌কাফ হল' বলে একটি বাড়ীতে, পরে ১৯০২ খৃষ্টাব্দে সেটা গভর্ণমেন্টের ইম্পিরিয়াল লাইব্রেরীর সঙ্গে এক হয়ে যায় ; দেশ স্বাধীন হওয়ার পর এই লাইব্রেরীটিই ভারতের জাতীয় পাঠাগার বা ন্যাশানাল লাইব্রেরীতে রূপান্তরিত হয়। আলিপুরের বেলভেডিয়ার প্রাসাদে স্থানান্তরিত হয়েছে।

### বাঙলাদেশে কবে প্রথম পাথরের বাঁধানো রাস্তা তৈরী হয় ?

১৭৯৪ খৃষ্টাব্দে কলিকাতা শহরে সব প্রথম—পাথর বাঁধানো রাস্তা তৈরী হয়।

### বাঙলাদেশে কবে সব প্রথম ইলেক্‌ট্রিকের আলো জ্বলে ?

১৮৯৯ খৃষ্টাব্দে ৩০ মে কলকাতায় সব প্রথম ইলেকট্রিকের আলো জ্বলে।

### বাঙলাদেশে কোথায় কবে প্রথম ক্রিকেট খেলা হয় ?

১৮০৪ খৃষ্টাব্দে ১৯শে জানুয়ারী তারিখে কলিকাতায় প্রথম ক্রিকেট খেলা হয়। এ খেলাটা হয়েছিল 'ইটোনিয়ান সিভিল সার্ভেণ্টস' আর এখানকার বাছাই-করা সাহেবদের একটা দলের মধ্যে। ভারতেও এই প্রথম।

## বাঙলাদেশে ফুটবল খেলার ইতিহাস কি ?

১৮৭৭ খৃষ্টাব্দে সব প্রথম গড়ের মাঠে ইংরেজ সৈন্যরা ফুটবল খেলার আমদানী করে। তাঁদের খেলা দেখে হেয়ার স্কুলের একটি ছাত্র, নাম নগেন্দ্র-প্রসাদ সর্ব্বাধিকারী, তার মাথায় ঢুকল ঐ রকম একটা দল গড়ে ফুটবল খেলা শেখা। নগেন্দ্রপ্রসাদ হেয়ার স্কুলের ছেলেদের নিয়ে দল গড়ে ফুটবল খেলা শুরু করলেন—পরে প্রেসিডেন্সি কলেজের অধ্যাপক Mr. Stack আর Mr. Gilligan এর চেষ্টায় প্রেসিডেন্সি কলেজের ছাত্ররাও ফুটবল খেলার দল গড়লো। এদের দেখাদেখি সেণ্ট জেভিয়ার্স ও হিন্দু-স্কুলের ছেলেরা, এদের দলে এসে যোগ দিয়ে, ভারতের প্রথম সম্মিলিত ফুটবল দল গড়লো।

## বাঙলাদেশে ঘোড়দৌড় খেলা কবে আরম্ভ হয় ?

১৮০৮ খৃষ্টাব্দে এদেশের ধনীদের নতুন জুয়ায় প্রবুদ্ধ করার উদ্দেশ্যেই বেঙ্গল জকী ক্লাবের সাহেবদের চেষ্টায় এদেশে ঘোড়দৌড় খেলা আরম্ভ হয়। তখন কলিকাতার কিছু দূরে আকনায় ছিল ঘোড়দৌড়ের মাঠ। ১৮১৯ খৃঃ অব্দে বর্ত্তমানের ঘোড়দৌড়ের মাঠ—ক্যালকাটা রেসকোর্স তৈরী হয়।

## বাঙলাদেশের মানচিত্র সব প্রথম কবে আঁকা হয় ?

সব প্রথম ভারতবর্ষের 'ম্যাপ' আঁকেন ১৭৫১ খৃষ্টাব্দে একজন ফরাসী ভূগোলবিৎ, তার নাম 'ডি এ্যান্‌ভিল'। বাঙলাদেশের ম্যাপ প্রথম আঁকা হয় ১৭৮১ খৃষ্টাব্দে। যিনি এই ম্যাপ আঁকেন—তাঁর নাম মেজর জেমস্ রেণেল—ইনি লর্ড ক্লাইভের অধীনে চাকরী করতেন। ইনি ভারতীয় ভূগোলের স্রষ্টাকর্ত্তা।

## বাঙলাদেশে বিলাতী ধরণের বাজার প্রথম কবে খোলা হয় ?

১৮৭৪ খৃঃ অব্দে ১লা জানুয়ারী স্যার স্টুয়ার্ট হগ্ মার্কেট নামে যে বাজারটি খোলা হয় সেটিই এ দেশের সবপ্রথম বিলাতী ধরণের বাজার। বর্ত্তমানেও এইটি আছে।

## বাঙলাদেশে প্রথম কলকারখানা কি ভাবে গড়ে ওঠে ?

শ্রীরামপুরে ডাঃ কেরী সব প্রথম ছোটখাটো ধরণের কাগজ তৈরীর

কারখানা খোলেন। সেটিই প্রথম কারখানা। তারপর ১৮৫৫ খৃষ্টাব্দে জর্জ্জ অকল্যাণ্ড রিষড়াতে প্রথম পাটকল খোলেন।

## বাঙালীর গৌরবে ভারতবর্ষ গরীয়ান কেন?

ভারতীয় সমস্ত জাতির মধ্যে বাঙালীরা সকল বিষয়ে সব সময়েই অগ্রণী, তাই বাঙালীর গৌরবে ভারতবর্ষ গরীয়ান। যেমন বলতে পার--

(১) বাঙালী রবীন্দ্রনাথ ঠাকুর ভারতবর্ষের মধ্যে প্রথম নোবেল প্রাইজ পান।

(২) বাঙালী রামমোহন রায় বিশিষ্ট ভারতবাসীদের মধ্যে সবপ্রথম বিলাত যান।

(৩) বাঙালী সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ ভারতবাসীদের মধ্যে সবপ্রথম গভর্ণর ও বিলাতের লর্ডস্ সভার সভ্য হন।

(৪) বাঙালী উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় ভারতীয় কংগ্রেসের প্রথম সভাপতি হন।

(৫) পশ্চিম বাঙলা রাজ্যের দার্জ্জিলিং জেলার অধিবাসী তেনজিং নোরকে ১৯৫৩ খৃষ্টাব্দে সবপ্রথম এভারেষ্ট গিরিশৃঙ্গে আরোহণ করে জগতে অতুল কীর্ত্তি স্থাপনা করেন।

(৬) বাঙালী বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় ও যদুনাথ বসু ভারতীয়দের মধ্যে সবপ্রথম গ্র্যাজুয়েট হন।

(৭) বাঙালী সত্যেন্দ্রনাথ ঠাকুর ভারতীয়দের মধ্যে সবপ্রথম I. C. S. হন।

(৮) বাঙালী চিত্তরঞ্জন দাস ভারতীয়দের মধ্যে সবপ্রথম মেয়র সম্মান লাভ করেন।

(৯) বাঙালী স্যার গুরুদাস বন্দ্যোপাধ্যায় ভারতীয়দের মধ্যে সবপ্রথম বিশ্ববিদ্যালয়ের ভাইসচ্যান্সেলারের সম্মান লাভ করেন।

( ১০ ) বাঙালী দিগম্বর মিত্র ভারতীয়দের মধ্যে সবপ্রথম শেরিফের সম্মান লাভ করেন।

( ১১ ) বাঙালী স্যার রমেশচন্দ্র মিত্র ভারতীয়দের মধ্যে সবপ্রথম হাইকোর্টের প্রধান বিচারপতির সম্মান লাভ করেন।

( ১২ ) বাঙালী নীলমণি মিত্র ভারতীয়দের মধ্যে সবপ্রথম ইঞ্জিনীয়ার হন।

( ১৩ ) বাঙালী মাইকেল মধুসূদন দত্ত ভারতীয়দের মধ্যে সবপ্রথম বাঙলা ভাষায় অমিত্রাক্ষর ছন্দে কবিতা লেখেন।

( ১৪ ) বাঙালী স্যার ব্রজেন্দ্রলাল মিত্র ভারতীয়দের মধ্যে সবপ্রথম এড্‌ভোকেট জেনারেল হন।

( ১৫ ) বাঙালীর মেয়ে কাদম্বিনী গাঙ্গুলী বি-এ ও চন্দ্রমুখী বসু এম-এ, এই দু'জনেই ভারতীয় মহিলাদের মধ্যে সবপ্রথম গ্র্যাজুয়েট হন। এবং কাদম্বিনী গাঙ্গুলীই ভারতীয় মহিলাদের মধ্যে সবপ্রথম ভারতীয় কংগ্রেসে বক্তৃতা করেন।

( ১৬ ) বাঙালীর মেয়ে চন্দ্রলেখা বসু ভারতীয় মহিলাদের মধ্যে সবপ্রথম বিলাতে যান।

( ১৭ ) বাঙালীর মেয়ে তরু দত্ত ভারতীয় মহিলাদের মধ্যে সবপ্রথম ইংরাজী ও ফরাসী ভাষায় কবিতা লেখেন।

( ১৮ ) বাঙালীর মেয়ে প্রভাবতী দাশগুপ্তা ভারতীয় মেয়েদের মধ্যে সবপ্রথম বার্লিন বিশ্ববিদ্যালয়ের 'পি এইচ-ডি' উপাধি লাভ করেন।

( ১৯ ) বাঙালী উদয়শঙ্কর ভারতীয়দের মধ্যে সবপ্রথম ভারতীয়-নৃত্য দেখিয়ে দেশবিদেশে সম্মান লাভ করেন।

( ২০ ) বাঙালী আচার্য্য প্রফুল্লচন্দ্র রায় ভারতীয় বৈজ্ঞানিকদের মধ্যে সবপ্রথম ভারতীয় রসায়নশাস্ত্রকে জগতের সমক্ষে তুলে ধরেন।

( ২১ ) বাঙালী আচার্য্য জগদীশচন্দ্র বসু প্রথম ভারতীয় যিনি জগতে প্রমাণ করেন যে গাছপালা এদেরও সুখ-দুঃখের অনুভূতি আছে।

( ২২ ) বাঙালী কৃষ্ণগোবিন্দ গুপ্ত ভারতীয়দের মধ্যে সবপ্রথম ইণ্ডিয়া কাউন্সিলের মেম্বার হন।

( ২৩ ) বাঙালী আনন্দমোহন বসু ভারতীয়দের মধ্যে সবপ্রথম Wrangler উপাধি প্রাপ্ত হন।

( ২৪ ) বাঙালী হরিনাথ দে ভারতবাসীদের মধ্যে সবচেয়ে বেশী রকম ভাষা জানতেন।

( ২৫ ) বাঙালী রমাপ্রসাদ রায় ভারতীয়দের মধ্যে প্রথম হাইকোর্টের জজ হন।

( ২৬ ) বাঙালী গঙ্গাকিশোর ভট্টাচার্য্য ভারতবর্ষের অধিবাসীদের মধ্যে প্রথম সংবাদিক।

( ২৭ ) বাঙালী দুর্গাচরণ লাহা ভারতীয়দের মধ্যে প্রথম পোর্ট কমিশনারের সভ্য হন।



( ২৮ ) বাঙালী সুভাষচন্দ্র বসু ভারতীয়দের নিয়ে সবপ্রথম সুসংগঠিত 'আজাদ হিন্দ ফৌজ' বা 'স্বাধীন ভারত বাহিনী' গড়ে ইংরেজের সঙ্গে লড়াই করেন ও মণিপুর সীমান্ত পর্য্যন্ত অগ্রসর হন।

( ২৯ ) বাঙালীর মেয়ে প্রীতিলতা ওয়াদ্দেদার ভারতের বিপ্লব আন্দোলনে ভারতের প্রথম মেয়ে শহিদ।

( ৩০ ) বাঙালীর ছেলে সুব্রত মুখার্জ্জী প্রথম ভারতীয় যিনি বিমানবাহিনীর সর্ব্বাধিনায়করূপে কাজ করেন।

( ৩১ ) বাঙালী শিল্পী রণদা উকীল, ধীরেন্দ্রকৃষ্ণ দেববর্ম্মন, সুধাংশু রায় চৌধুরী ও ললিতমোহন সেন ভারতীয়দের মধ্যে সবপ্রথম বিলাতের 'ইণ্ডিয়া হাউস' চিত্রিত করবার সম্মান লাভ করেন।

## কোন্ কোন্ বিষয়ে কোন্ কোন্ বাঙালী স্বনামধন্য হয়েছেন ?

( ১ ) **সাহিত্যে**—কৃত্তিবাস ওঝা, চণ্ডীদাস, বিদ্যাপতি, কাশীরাম দাস, মুকুন্দরাম চক্রবর্ত্তী, ঘনরাম, রামপ্রসাদ সেন, দাশরথি রায়, কৃষ্ণদাস কবিরাজ, চন্দ্রাবতী,

রামমোহন রায়, মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার, ঈশ্বরচন্দ্র গুপ্ত, রামনারায়ণ তর্করত্ন, রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, কালীপ্রসন্ন সিংহ, ভূদেব মুখোপাধ্যায়, অক্ষয় দত্ত, বিহারিলাল চক্রবর্ত্তী, মাইকেল মধুসূদন দত্ত, বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, কালীপ্রসন্ন ঘোষ, স্বভাবকবি গোবিন্দচন্দ্র দাস, রমেশচন্দ্র দত্ত, হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়, নবীনচন্দ্র সেন, রবীন্দ্রনাথ ঠাকুর, দীনবন্ধু মিত্র, তারকনাথ গঙ্গোপাধ্যায়, প্যারীচাঁদ মিত্র, রাজনারায়ণ বসু, শিবনাথ শাস্ত্রী, দ্বিজেন্দ্রনাথ ঠাকুর, গিরিশচন্দ্র ঘোষ, অমৃতলাল বসু, ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, শরৎচন্দ্র চট্টোপাধ্যায়, রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, দ্বিজেন্দ্রলাল রায়, দীনেশচন্দ্র সেন, জলধর সেন, সত্যেন্দ্রনাথ দত্ত, গোকুল নাগ, 'পরশুরাম' (রাজশেখর বসু), প্রমথ চৌধুরী, নরেশচন্দ্র সেনগুপ্ত, কেদারনাথ বন্দ্যোপাধ্যায়, রবীন্দ্রনাথ মৈত্র, প্রভাতকুমার মুখোপাধ্যায়, অচিন্ত্য সেনগুপ্ত, রজনীকান্ত সেন, বিজয়চন্দ্র মজুমদার, করুণানিধান বন্দ্যোপাধ্যায়, কুমদরঞ্জন মল্লিক, গিরীন্দ্রমোহিনী দাসী, কিরণধন চট্টোপাধ্যায়, নজরুল ইসলাম, কামিনী রায়, অনুরূপা দেবী, রাধারাণী দেবী, মোজাম্মেল হক, মীর মশাররফ হোসেন, মোহিতলাল মজুমদার, বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়, সজনীকান্ত দাস, কালিদাস রায়, প্রবোধকুমার সান্যাল, 'বনফুল' (বলাইচাঁদ মুখোপাধ্যায়), তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়, শৈলজানন্দ মুখোপাধ্যায়, সুবোধ ঘোষ, নরেন্দ্র দেব, নৃপেন্দ্রকৃষ্ণ চট্টোপাধ্যায়, প্রেমেন্দ্র মিত্র, বিভূতিভূষণ মুখোপাধ্যায়, মৌলভী রেজাউল করিম, প্রমথনাথ বিশী।

(২) **বিজ্ঞানে**—জগদীশচন্দ্র বসু, প্রফুল্লচন্দ্র রায়, মেঘনাদ সাহা, নীলরতন ধর, জ্ঞানচন্দ্র ঘোষ, সত্যেন্দ্রনাথ বসু, বিরজাশঙ্কর গুহ, শিশিরকুমার মিত্র, দেবেন্দ্রমোহন বসু।

(৩) **ইতিহাসে**—অক্ষয়কুমার মৈত্রেয়, দুর্গাদাস লাহিড়ী, যদুনাথ সরকার, রমেশচন্দ্র মজুমদার, অধরচন্দ্র মুখোপাধ্যায়, রাখালদাস বন্দ্যোপাধ্যায়, সুরেন্দ্রনাথ সেন, ননীগোপাল মজুমদার, হরপ্রসাদ শাস্ত্রী, রমাপ্রসাদ চন্দ, রামপ্রাণ গুপ্ত, নলিনীকান্ত ভট্টশালী, যোগীন্দ্রনাথ সমাদ্দার, নীহাররঞ্জন রায়।

'কেন্দ্রস্তর' বা Centrospere। এই জ্বলন্ত গলিত পদার্থই মাঝে মাঝে বেরিয়ে আসে পাহাড়-পর্ব্বত ভেদ ক'রে—আগ্নেয়গিরির ভেতর দিয়ে—একেই বলি আমরা অগ্ন্যুৎপাত।

## জল ও মাটির নীচে কতদূর পর্য্যন্ত মানুষ সন্ধান পেয়েছে?

সাবমেরিণ চলেছে ৩৮৪ ফুট জলের নীচ দিয়ে, ডুবুরী নেমেছে ৮১৪ ফুট জলের নীচ পর্য্যন্ত। জলের নীচে 'ব্যারিস্ফিয়ার' বা 'জলগোলক' নামানো হয়েছে দেড় মাইল গভীরতা পর্য্যন্ত। মাটির নীচে মানুষ খনি খুঁড়েছে ৮০০০ ফুট পর্য্যন্ত—তেলের খনি পৌছেছে ১০০০০ ফুট গভীরতা পর্য্যন্ত। আর সমুদ্রের গভীরতার মাপ করেছে মানুষ যন্ত্রের সাহায্যে পঁয়ত্রিশ হাজার ফুটের বেশী পর্য্যন্ত।

## সুড়ঙ্গপথগুলো কি পাতালে যাবার রাস্তা?

না তা নয়। এগুলো দিয়ে পৃথিবীর মানুষ পৃথিবীর বুকেই যাতায়াত করে। তবে মাটির নীচে ও জলের নীচে ঐ পথগুলো তৈরী হয়েছে ব'লে ওকে লোকে সাধারণতঃ বলে পাতালের পথ। এমনি ধারা তিনটি সুড়ঙ্গ রেল পথ আছে আল্পস্ পাহাড়ের ভেতর দিয়ে। একটি ৮ মাইল লম্বা—নাম তার "মণ্ট্ সেনিস্ সুড়ঙ্গ'—আরও একটা সুড়ঙ্গ আছে আল্পস্ পাহাড়ের ভেতর দিযে সেটা সওয়া নয় মাইল লম্বা—নাম তার 'সেণ্ট গটার্ড সুড়ঙ্গ'। আর বাকিটি হচ্ছে 'সিম্পলন্ সুড়ঙ্গ'—এটি সওয়া বার মাইল লম্বা—পৃথিবীর মধ্যে এইটি হলো মাটির ওপরে সব চেয়ে লম্বা সুড়ঙ্গ রেলপথ। জলের নীচে দিয়ে বিভিন্ন সুড়ঙ্গপথ বা টানেল আছে টেমস নদীর নীচে। লণ্ডন শহরের মাটির নীচে বহু সুড়ঙ্গপথ আছে—সেই সব সুড়ঙ্গ পথে 'টিউব রেলওয়ে' আছে। তার মধ্যে সবচেয়ে লম্বা হলো মর্ডেন থেকে ইষ্ট ফিঞ্চলে পর্য্যন্ত ১৭॥ মাইল সুড়ঙ্গপথ।

## পাতালের জীব কারা? তারা কেমন ক'রে কি খেয়ে বাঁচে?

সমুদ্রের গভীর জলের নীচে যে সমস্ত মাছ, পোকা-মাকড়, কীট, জলজন্তু থাকে তাদেরই আমরা সাধারণতঃ বলে থাকি পাতালপুরীর বাসিন্দা। কিন্তু

সমুদ্রের জলের গভীরতাটাও বিভিন্ন স্তরে ভাগ করা এবং বিভিন্ন স্তরে বিভিন্ন জাতের জীবরা ঘুরে বেড়ায়, এটা জীবতত্ত্ববিদ্‌রা বলেন। শুধু কি তাই? সমুদ্রের জলের তলায় হাজার হাজার মাইল নীচে ঐ লোনা জলেই বেড়ে উঠছে সামুদ্রিক গাছপালা, ঝোপ-ঝাড়, জঙ্গল—ঠিক পৃথিবীর মাটিতে যেমন আমরা দেখতে পাই। মাটির ওপরে চারপাশের গাছ পাহাড় থেকে আমরা যেমন খাদ্য সংগ্রহ ক'রে বেচে থাকি, সমুদ্রের তলার কোটি কোটি জীবও নিজের নিজের রুচি অনুসারে অমনি ঐ সব গাছপালা বা জলজ কীট-পতঙ্গ, জন্তু-জানোয়ার খেয়ে বেঁচে আছে। সমুদ্রের তলায় ডুবুরীরা নেমে দেখে এসেছে সে এক মজার রহস্যপুরী, কত রঙ বেরঙের মাছ, কত ভয়ঙ্কর ভয়ঙ্কর জানোয়ার —যা হয়তো আমরা কোনও দিনই কেউ দেখতে পাব না।

## সমুদ্রের তলা দিয়ে টেলিগ্রাফের তার কি ভাবে নেওয়া হয়?

এক মহাদেশ থেকে আর এক মহাদেশে টেলিগ্রাফের যে তার জলের ভেতর দিয়ে নেওয়া হয়েছে, তার ভেতর টেলিগ্রাফের শব্দ কি ক'রে শোনা সম্ভব, কারণ জলের তলায় তো বাতাস নেই? উত্তরটা খুব সোজা। টেলিগ্রাফের তারের মারফৎ আমরা যে শব্দ শুনতে পাই, তার সঙ্গে বাতাসের কোন সম্পর্ক নেই, তার কারণ টেলিগ্রাফের ব্যাপারে শব্দ-তরঙ্গকে (Sound waves) বৈদ্যুতিক তরঙ্গে বদ্‌লে ফেলে তারের মারফৎ পাঠানো হয়। অর্থাৎ তারের ভেতর দিয়ে শব্দ যায় না, যায় শব্দের নূতন রূপ ঐ ইলেকট্রিক-কারেণ্ট। যখন শোনবার দরকার হয় সেটা সেখানে আবার বৈদ্যুতিক তরঙ্গকে শব্দতরঙ্গে বদলে নেওয়া হয়, এই ভাবেই কাজ চলে। তবে সমুদ্রের তলায় জল ও আরও নানারকম বাধা বিপত্তি থাকে বলেই সমুদ্রের তলা দিয়ে যে টেলি-গ্রাফের তার নেওয়া হয়, সেটা সাধারণ টেলিগ্রাফের তারের চেয়ে ঢের বেশী মজবুত এবং সম্পূর্ণ আলাদা উপায়ে তৈরী—সেটা তৈরী হয় এইভাবে, প্রথমে থাকে বৈদ্যুতিক তরঙ্গ যাবার তামার তার, তার ওপর থাকে নিকেল লোহা আর তামা সব মিশিয়ে-তৈরী ধাতুর পাঁচ পর্দা ফিতে জড়ানো, তার ওপর

থাকে গাটাপার্চ্চার পর্দ্দা, এই গাটাপার্চ্চার পর্দ্দার ওপর আবার এক পুরু মশলা মেশানো পাট জড়ানো হয়, তারপর তাকে আবার গ্যাল্‌ভানাইজড চাদর আর ইস্পাতের তার দিয়ে মোড়া হয়। সব শেষে রবার মেশানো পাট দিয়ে সেটা ঢাকা হয়। এই হলো জলের তলার টেলিগ্রাফের তার যাকে বলা হয় 'কেবল্' (Cable)। এই 'কেবল্' সমুদ্রের তলায় পাতবার জন্যে একরকমের আলাদা ধরণের জাহাজ আছে—তাকে বলা হয়, 'কেবল লেয়ার্স' (Cable layers)। সমুদ্রের তলায় এই 'কেবল্-তার' দেড় হাজার ফুট গভীরতা থেকে ১২।১৩ ফুট গভীরতার মধ্যে পাতা থাকে।

## পৃথিবীর বুক ফুঁড়ে কোন্ কোন্ দেশে কি কি করা হয়েছে ?

ফ্রান্সে ২৭৬৫ ফুট খুঁড়ে পৃথিবীর সবচেয়ে গভীর কুয়া 'আর্তেজীয় কূপ' তৈরী হয়েছে। বেলজিয়ামে ৪০০০ ফুট খুঁড়ে তৈরী হয়েছে পৃথিবীর সবচেয়ে গভীর কয়লার খাদ। পৃথিবীর বুকে ৮০০০ ফুট খুঁড়ে 'মোরা বেলহো' বলে পৃথিবীর গভীরতম সোনার খনির সন্ধান পেয়েছে ব্রেজিল দেশের লোকেরা। ক্যালিফোর্ণিয়াতে ১০০০০ ফুট পর্য্যন্ত পৃথিবীর বুক খুঁড়ে পাওয়া গেছে খনিজ তেলের সন্ধান।

## মাটির নীচে 'পাতাল-ঘর' ব'লে কিছু ছিল নাকি ?

প্রাচীন ভারতে মাটির নীচে রাজাদের প্রাসাদ তৈরী হতো—পুরাণে ও রামায়ণ মহাভারতে একথা পাওয়া যায়। ইতালী, রোম, মিশর ও আলেক-জান্দ্রিয়াতে প্রাচীন যুগের খৃষ্টানরা মাটির নীচে সুড়ঙ্গ কেটে তার দু'পাশে কফিনের মধ্যে মৃতদেহ পুরে রেখে আসতো—একে বলা হয় ক্যাটাকোম্ব (Catacomb); এইগুলোকেই বলা চলে সেকালের পাতাল-ঘর।

# পৃথিবীর সবসেরা

## পৃথিবীর 'সাতটি আশ্চর্য্য' জিনিস কি ?

পৃথিবীর সাতটি আশ্চর্য্য জিনিস বলতে প্রাচীন যুগে বোঝাতো এই ক'টি জিনিস—এক পিরামিড ছাড়া এর সব ক'টি জিনিসই বিলুপ্ত হয়ে গেছে।

(১) **মিশরের বিখ্যাত পিরামিড**—যীশুখৃষ্ট জন্মাবার প্রায় তিন হাজার বছর আগে তৈরী হয়েছিল। নীল নদের পশ্চিম পারে কায়রো শহরের বিপরীত দিকে 'গিজেহ্' বলে জায়গাটি থেকে ৬০ মাইল দক্ষিণ পর্য্যন্ত এই পিরামিডের সারি দেখা যায়। এগুলির মধ্যে মিশরের রাজা জোসারের কবরের উপর 'সাগ গারা' পিরামিডটি সবচেয়ে প্রাচীন।

(২) **মসোলিয়ম**—এশিয়া মাইনর প্রদেশের ক্যারিয়া প্রদেশের বিখ্যাত রাজা মসোলাসের এই স্মৃতিমন্দির তৈরী করান তাঁর রাণী আর্তেমেশিয়া—খৃঃ পূঃ ৩৫২ অব্দে প্রাচীন গ্রীসের বিপরীত দিকে ঈজিয়ান সাগরের তীরে হালিকার্ণাসাস বলে জায়গাটিতে। প্রাচীনকালে এটি সুন্দর কারুকার্য্যের জন্য বিখ্যাত ছিল—ভূমিকম্পে ধ্বংস হয়ে গেছে।

(৩) **ব্যাবিলনের শূন্যোদ্যান**—বর্ত্তমান বাগদাদ শহর থেকে ৬০ মাইল দূরে এটা তৈরী হয়েছিল ৩৩৫ ফুট উঁচু আর ৮৫ ফুট চওড়া এক দেওয়ালের ওপর—তৈরী করিয়েছিলেন সম্রাট নেবুকাডনেজার—কারণ তাঁর রাণী আমাই-তেস ছিলেন ঠাণ্ডা 'পাহাড়ে' দেশের মেয়ে—ব্যাবিলনের গরম হাওয়া তাঁর সহ্য হত না—তাই সম্রাট অতো উঁচু দেওয়াল গেঁথে তার ওপর বাগান আর থাকবার মত প্রাসাদ করিয়ে দেন। এটা তৈরী হয়েছিল এখন থেকে প্রায় আড়াই হাজার বছর আগে—ইতিহাসে সে কথা জানা যায়।

(৪) **রোডস্ দ্বীপের 'কলোসাস্'**—যীশুখৃষ্ট জন্মাবার—প্রায় ২৯২ বছর আগে রোডস্‌বাসীরা গ্রীক দেবতা এপোলোর মূর্ত্তির অনুকরণে তাদের হেলিওস দেবতার প্রায় ১২০ ফুট লম্বা পেতলের মূর্ত্তি গড়ে তোলে—গড়তে ৩০০

কারিকরের বারো বছর সময় লেগেছিল। লিণ্ডাসের রাজা চার্লস এটি রোডস্ দ্বীপের বন্দরে প্রতিষ্ঠা করেন—এটি যীশুখৃষ্ট জন্মাবার প্রায় ২২৪ বছর আগেই ধ্বংস পেয়েছে।

(৫) **এফিসাসের 'ডায়না দেবীর মন্দির'**—প্রাচীনকালে এশিয়া মাইনর প্রদেশে 'এফিসাস' বলে এক শহর ছিল, বর্ত্তমানে স্মার্ণা শহরের দক্ষিণে ইজিয়ান সাগরের পূর্ব্ব দিকে। প্রাচীন গ্রীক্ স্থপতিবিদ্ সিসিফনের (Ctesiphon) পরিকল্পনা অনুযায়ী খৃষ্টপূর্ব্ব পঞ্চম শতাব্দীতে এই মর্ম্মর মন্দির গড়ে উঠেছিল। এই মন্দিরে ১২৭টা মার্ব্বেলের থামের ওপর ছাদ তোলা হয়েছিল—এই থামগুলো ছিল ৬০ ফুট উঁচু—আর ওজন ছিল এক একটার দেড়শো টন। খৃঃ পূঃ ৩২৬ অব্দে হেরোষ্ট্রেটাস্ বলে এক পাগল এটিকে পুড়িয়ে দেয়।

(৬) **অলিম্পিয়ার 'জুপিটার' মূর্ত্তি**—গ্রীসের দক্ষিণ উপকূলের পশ্চিম দিকে অলিম্পিয়ার উপত্যকায় যীশুখৃষ্ট জন্মাবার সাড়ে চারশো বছর আগে এই মূর্ত্তিটি নাকি তৈরী হয়। ফিডিয়াস্ বলে প্রাচীন যুগের এক গ্রীক ভাস্কর এথেন্স থেকে নির্ব্বাসিত হয়ে এই মূর্ত্তি গড়া সুরু করেন—শ্বেত পাথরের উপর হাতীর দাঁতের কারুকার্য্য করে—মূর্ত্তিটিকে সোনার পাতের পোশাকে মোড়ানো হয়। মূর্ত্তিটি ৪০ ফুট উঁচু ছিল বলে শোনা যায়।

(৭) **আলেকজান্দ্রিয়ার অন্তর্গত ফ্যারোস দ্বীপের আলোক-স্তম্ভ**—যীশুখৃষ্ট জন্মাবার প্রায় ৩০০ বছর আগে মিশরের রাজা টলেমী ফিলা-ডেলফাস্ সোটার, ফ্যারোস দ্বীপে আলেকজান্দ্রিয়া বন্দরে জাহাজকে পথ দেখিয়ে আনার জন্য এই আলোকস্তম্ভ তৈরী করান। এটি ৪০০ ফুট উঁচু ছিল বলে শোনা যায়। ১৩৭৫ খৃঃ অব্দের এক ভূমিকম্পে এটি ধ্বংস হয়ে যায়।

**মধ্যযুগের 'সাতটি আশ্চর্য্য' জিনিস বলতে বোঝায়**—
(১) নান্‌কিনের পোরসিলেনের তৈরী টাওয়ার স্তম্ভটি, (২) চীনের প্রাচীর, (৩) রোমের কলোসিয়ম, (৪) পিসার হেলান স্তম্ভ, (৫) কনস্তান্তিনোপলের সেণ্ট সোফিয়ার মস্‌জিদ (এটি পূর্ব্বে গির্জ্জা ছিল—কিন্তু ১৪৫৩ খৃষ্টাব্দে তুরস্কের

সুলতান দ্বিতীয় মহম্মদ এটিকে মস্‌জিদে পরিণত করেন, (৬) ইংলণ্ডের ষ্টোনহেঞ্জ, (৭) আলেকজান্দ্রিয়ার 'ক্যাঁটাকম্ব' প্রাসাদ। এই ক'টি জিনিসের মধ্যে নান্‌কিনের স্তম্ভটি—১৮৫৩ খৃষ্টাব্দে তাইপিং বিদ্রোহে ধূলিসাৎ হয়েছে। শুধু এর চিহ্ন হিসাবে এই স্তম্ভের চূড়ায় যে ধাতুপাত্রটি ছিল—সেটি রাখা আছে নান্‌কিনের দক্ষিণদিকের ফটকে। পিসার হেলান স্তম্ভ ও সোফিয়ার মস্‌জিদ ব্যতীত অন্যান্য জিনিসগুলিও ধ্বংশের পথে এগিয়ে চলেছে। এই সাতটির মধ্যে কেউ কেউ ইংলণ্ডের 'ষ্টোনহেঞ্জের' পরিবর্ত্তে আগ্রার 'তাজমহল'কে মধ্যযুগের সপ্ত আশ্চর্য্যের একটি বলে ধরেন।

**বর্ত্তমানকালে পৃথিবীর 'সাতটি আশ্চর্য্য' জিনিস হলো—**

(১) এম্পায়ার ষ্টেট বিল্ডিং ( নিউইয়র্ক )
(২) পানামা খাল
(৩) গোল্ডেন গেট ব্রীজ বা সেতু (সান্‌ফ্রান্সিস্‌কো)
(৪) টেমস নদীর নীচে লণ্ডনের সুড়ঙ্গপথ
(৫) আস্থন বাঁধ ( মিশর )
(৬) ওয়াশিংটনের স্মৃতি মন্দির ( যুক্তরাষ্ট্র )
(৭) সিন্ধুপ্রদেশের লয়েড্ বাঁধ

## পৃথিবীর সবচেয়ে প্রতিভাশালী ব্যক্তি বলতে কোন্ কোন্ ব্যক্তিকে বোঝায় ?

পৃথিবীতে এ পর্য্যন্ত যত প্রতিভাশালী মনীষী জন্মেছেন তাঁদের মধ্যে লিওনার্দ্দো দ্য ভিঞ্চিই সর্ব্বশ্রেষ্ঠ। সাধারণতঃ লোকে তাঁকে শিল্পী বলেই জানে—কারণ তাঁর 'লাষ্ট সাপার' (Last Supper) ও 'মোনা লিসা' (Mona Lisa) ছবি শিল্পের জগতে এক বিস্ময়কর অবদান—কিন্তু তিনি শুধু ভাল ছবিই আঁকতে পারতেন না, তিনি ছিলেন উঁচুদরের ভাস্কর, স্থপতিবিদ্, ইঞ্জিনিয়ার ও বৈজ্ঞানিক। পৃথিবীর বিভিন্ন বিষয়ে তিনি অনেক অধ্যয়ন ও গবেষণা করে গেছেন এবং পরে সে সমস্তই লোকে জানতে পেরেছে। বেতার, বিমানযান

আবিষ্কার হবার বহু আগে এ সমস্ত জিনিস নিয়েও যে তিনি মাথা ঘামিয়েছিলেন তার প্রমাণ পাওয়া যায়। পৃথিবীর অন্যতম সর্ব্বশ্রেষ্ঠ প্রতিভা নিয়ে ভারতবর্ষে জন্মেছিলেন 'রবীন্দ্রনাথ ঠাকুর'—লোকে তাঁকে সাধারণতঃ 'কবি' বলেই জানতেন—কিন্তু তিনি ছবি আঁকা, বিজ্ঞান শিল্পের বিষয়েও তাঁর বহুমুখী প্রতিভা দেখিয়ে গেছেন। অভিনেতা ও দার্শনিক হিসাবে রবীন্দ্রনাথের সঙ্গে তুলনা করা চলে—এমন লোকও পৃথিবীতে কমই জন্মেছেন।

## পৃথিবীর সবচেয়ে প্রাচীন ঘড়ি যেটি এখনও সময় দিচ্ছে সেটির ইতিহাস কি ?

ফ্রান্সের 'দিজন' অঞ্চলে নোৎরদাম গীর্জ্জার ওপরে যে ঘড়িটি দেখতে পাওয়া যায়—সেটিই নাকি পৃথিবীর প্রাচীনতম ঘড়ি যেটি এখনও চলেছে।—এই ঘড়িটি তৈরী করেন জ্যাকেস মার্ক এবং শহরবাসীর সেবায় এটিকে উৎসর্গ করেন রাজা ফিলিপ দি হার্ডি—১৩৮৩ খৃঃ অব্দে। এই সাড়ে পাঁচশো বছর ধরে ঘড়িটি বাজছে বলে 'দিজনে'-র অধিবাসীরা এটিকে পৃথিবীর গৌরবের সম্পদ বলে মনে করে। নিউ ইয়র্ক বিশ্ববিদ্যালয়ের যাদুঘরে আর একটি প্রাচীন ঘড়ি আছে, সেটি তৈরী হয় ১৪১০ খৃষ্টাব্দে, সেটিও এখনও ঠিক চলছে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে দামী পোশাক কার আছে ?

সবচেয়ে দামী পোশাক আছে হাওয়াই দ্বীপের রাজা তৃতীয় কামেহামেডার (Kamehameda III)। এই পোষাকটি একটি লম্বা ঝোলা জামা (cloak); এটি হাওয়াই দ্বীপের মধুখেকো ছোট ছোট মামো পাখীর হলদে আর লাল পালক দিয়ে আগাগোড়া তৈরী। জানা যায় যে, রাজার এই পোশাকের পালক জোগাড় করতে এত 'মামো' পাখী মারা হয়েছে যে, দেশ থেকে 'মামো' পাখী একেবারে লোপ পেয়েছে। বর্ত্তমানে হাওয়াই দ্বীপের রাজার এই পোশাকটির দাম কুড়ি হাজার পাউণ্ড বলে ধরা হয়েছে। এত দামী পোশাক পৃথিবীতে আর কারুরই নেই।

## পৃথিবীর সবচেয়ে বড় আর দামী ঘোড়া কার ছিল ?

আমেরিকার আইওয়া প্রদেশের বুন অঞ্চলের মিঃ সি. জি. গুডের 'ব্রুকলিন সুপ্রিম' বলে যে ঘোড়া ছিল—৯ মাস বয়সে ১৯৩৮ খৃষ্টাব্দে তার ওজন হয়েছিল দেড় টনের কাছাকাছি—অর্থাৎ প্রায় ৪০ মণ আর কি ! অত মোটা আর অত বড় ঘোড়া এর আগে কেউ দেখেনি। এই ঘোড়াটার দাম উঠেছিল ১৬০০ পাউণ্ড পর্য্যন্ত।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে সঠিক সময় দেয় কোন্ ঘড়িটি ?

কলকজাওয়ালা পুরানো ধরনের ঘড়িতে প্রায়ই সময়ের গোলমাল হয় একথা তোমরা জানো, কিন্তু ১৯৩৮ খৃষ্টাব্দে গ্রীনউইচের মানমন্দিরে ( Greenwich Observatory ) যে বৈদ্যুতিক ঘড়ি বসানো হয়েছে—তাতে গোটা বছরে এক সেকেণ্ডের অতি সামান্য ভগ্নাংশের অনুপাতে সময়ের তফাৎ হয়—গ্রীনউইচের পেণ্ডুলাম দেওয়া ঘড়িতে এর আগে এমন সঠিক সময় ধরা সম্ভব হত না।

## পৃথিবীর সবচেয়ে প্রাচীন ব্যবসায় প্রতিষ্ঠান বা কোম্পানী কোনটি এখনও রয়েছে ?

সুইডেনের 'স্টোরা কোপ্পারবার্গস বার্গস্লাগস অকটেবোলাগ' ( Stora Kopparbergs Bergslags Aktiebolag ) নামের কোম্পানীটিই পৃথিবীর প্রাচীনতম ব্যবসায় প্রতিষ্ঠান যা এখনও অস্তিত্ব বজায় রেখেছে—এই কোম্পানীটি এখন সুইডেনের একটি কাগজের কারখানা পরিচালনা করেন। এটি গড়া হয়েছিল ১২৮৮ খৃঃ অব্দে—এরকম প্রমাণ এই কোম্পানীর পুরানো কাগজপত্রে পাওয়া গেছে।

## পৃথিবীতে সবচেয়ে কোন্ ভাষায় বেশী লোক কথা বলে ?

১৯৪৯ খৃষ্টাব্দের মোটামুটি হিসেবে জানা যায় যে, চীনে ভাষায় কথা বলে সবচেয়ে বেশী সংখ্যক লোক। ৪৩ কোটি লোক কথা বলে এই চীনে ভাষায়। তারপরেই হচ্ছে ইংরেজী ভাষা—এই ভাষায় কথা বলে ২৭ কোটি লোক। তারপরে রুশ ভাষায় কথা বলে ৮ কোটি লোক, জাপানী ভাষায় কথা বলে

৫ কোটি লোক, স্প্যানিশ ভাষায় কথা বলে ৬॥ কোটি লোক। উর্দ্দু ও হিন্দীর সংমিশ্রণে হিন্দুস্থানী ভাষায় কথা বলে ৭ কোটি ৯০ লক্ষ লোক। বাঙলা ভাষায় কথা বলে ৫ কোটি ৪০ লক্ষ লোক।

### পৃথিবীর মধ্যে সবচেয়ে দীর্ঘ রেলপথ কোথায় আছে ?

পৃথিবীর মধ্যে সবচেয়ে দীর্ঘ রেলপথ আছে আমেরিকায়। সেখানকার লাইনের মোট লম্বা মাপ হচ্ছে ২ লক্ষ ৩৬ হাজার ৮ শত ৪২ মাইল।

### পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় ক্রেন ( কপিকল ) কোথায় আছে ?

যুক্তরাষ্ট্রের ফিলাডেল্‌ফিয়া শহরে নেভিইয়ার্ড বলে বন্দরটিতে জাহাজ থেকে মাল খালাস করা, মাল বোঝাই করার জন্য যে ক্রেন আছে সেটি পৃথিবীর সবচেয়ে বড় ক্রেন। এটি ২৫০ ফুট উঁচু—এবং ৩৫০ টন ওজনের মাল একসঙ্গে তুলতে পারে। এটি তৈরী করতে ২ লক্ষ পাউণ্ড খরচ হয়েছিল।

### পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় সেতু কোন্‌টি ?

পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় সেতু বা পুল হচ্ছে সান্‌ফ্রান্সিস্কোর 'ওকল্যাণ্ড' সেতু—এটা মোট লম্বা হচ্ছে সাড়ে আট মাইল। পৃথিবীর মধ্যে বড় ঝুলানো সেতু হচ্ছে 'গোল্ডেন গেট' ব্রীজ, সেটিও আছে আমেরিকার সান্‌ফ্রান্সিস্কো উপসাগরের উপরে।

### সবচেয়ে বড় জেপেলিন কোন্‌টি ?

সবচেয়ে বড় জেপেলিনের নাম 'হিণ্ডেনবার্গ'—এটা লম্বা ছিল ৯৭২ ফুট, আর ঘণ্টায় ৮৩ মাইল বেগে উড়তে পারতো।

### পৃথিবীর সবচেয়ে বড় জাতের ফুল কি কি ?

পৃথিবীর সবচেয়ে মস্ত ফুল যে কি তা ঠিক করে বলা শক্ত, যাইহোক জেনে রাখো—সুমাত্রা দ্বীপে 'র‍্যাফ্‌লেসিয়া' বলে একরকম ফুল আছে, তা যখন ফোটে তখন আড়াআড়িভাবে মাপে সেটা হয় প্রায় তিন ফুটের মতো। এছাড়া সুমাত্রায় আরও একরকম ফুল আছে সেটা লম্বা ধরণের কচু ফুলের মত—

সেগুলো লম্বায় প্রায় ষোল-সতের ফুট পর্য্যন্ত হয়। তার নাম হচ্ছে 'এমোর-ফোফ্যাল্যাস লিটানাম' ( Amorphophallas-litanum )।

## পৃথিবীতে কতগুলি জাতির জাতীয়-পতাকা আছে ?

যতদূর জানা যায়, ৮১টি জাতের জাতীয় পতাকা বর্ত্তমানে পাওয়া যায়। পৃথিবীর অধিকাংশ দেশের জাতীয় পতাকাই তিনটি রং দিয়ে তৈরী। সব জাতের কাছে তার জাতীয় পতাকার সম্মান সবচেয়ে বেশী। তোমরাও যে তোমাদের জাতীয় পতাকাকে তেমনি ভালবাসবে সে কথা কি বলে দিতে হবে ?

## পৃথিবীর মধ্যে সবচেয়ে দামী ডাক টিকিট কোন্‌টি ? সেটির দাম কত ?

পৃথিবীর মধ্যে সবচেয়ে দামী ডাক টিকিট যা সংগ্রহ করা আছে, তার মধ্যে ১৮৫৬ সালের বৃটিশ-গায়েনার এক সেণ্ট দামের একখানি টিকিটই সবচেয়ে দামী ; এর দাম বর্ত্তমানে সাড়ে সাত হাজার পাউণ্ড পর্য্যন্ত উঠেছে।

## পৃথিবীর মধ্যে কোথায় সবচেয়ে বড় যীশুখৃষ্টের মূর্ত্তি আছে ?

ব্রেজিলের রাজধানী রিও-ডি-জ্যানেরিও শহরে ২৪০০ ফুট উঁচু 'কর্কোভেডো' বলে যে পাহাড় আছে—তার ওপরে ১১০ ফুট লম্বা এক যীশুখৃষ্টের মূর্ত্তি আছে—এই মূর্ত্তিটি পৃথিবীর সবচেয়ে বড় আকারের যীশুমূর্ত্তি। এটি সিমেণ্ট আর ছোট ছোট পাথর জমিয়ে গড়া হয়েছে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে কঠিন পদার্থ কি ?

হীরক হচ্ছে সবচেয়ে কঠিন পদার্থ। তবে কোন কোন বিশেষ ধরণের ইস্পাতও বর্ত্তমানে হীরকের মত কঠিন বলে প্রমাণিত হয়েছে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় 'আবক্ষ-মূর্ত্তি' বা বাষ্ট কোথায় আছে ?

আমেরিকার যুক্তরাষ্ট্রে নিউইয়র্ক শহরে মিঃ জর্জ্জ গ্রে বারনার্ড বলে এক মূর্ত্তিশিল্পী প্রেসিডেণ্ট লিঙ্কনের যে আবক্ষ-মূর্ত্তি খোদাই করেছেন—সেটি পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় আবক্ষ-মূর্ত্তি ( Bust )। এই মূর্ত্তিটি ১৬ ফুট উঁচু।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে উঁচু শহর কোন্‌টি ?

সমুদ্রতট থেকে সবচেয়ে উঁচু শহর হচ্ছে বলিভিয়ার রাজধানী 'লা পাজ' ( La Paz ); এটি সমুদ্রতট থেকে ১২,৭০০ ফুট উঁচুতে অবস্থিত। পৃথিবীর মধ্যে সবচেয়ে উঁচু রেলওয়ে স্টেশন আছে পেরু প্রদেশের 'মরোকোথা' ( Morococha ) বলে জায়গাটিতে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে প্রাচীন জীবিত কে ?

পৃথিবীর মধ্যে সবচেয়ে প্রাচীন জীবিত বলতে বলা হয় দক্ষিণ-পশ্চিম মেক্সিকোর—'সাণ্ট্যা ম্যারিয়া দেল ট্যুল্' গ্রামের প্রকাণ্ড সাইপ্রেস গাছটিকে। এই গাছটির বয়স মেপে বৈজ্ঞানিকরা বলেছেন—এটির বয়স ৫ হাজার বছরেরও বেশী—এই গাছটির গুঁড়ির বেড় ১৭৫ ফুট। এই গাছটি 'El Tule' নামে পরিচিত।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় মুক্তা কোনটি ?

পৃথিবীতে যত মুক্তা আছে তার মধ্যে সবচেয়ে বড় মাপের মুক্তাটি পাওয়া গেছে কয়েক বছর আগে—ফিলিপাইন দ্বীপপুঞ্জের পালাওয়ান দ্বীপের ব্রুক্স পয়েণ্ট বলে জায়গাটিতে। এটি মাপে ৯ ইঞ্চি লম্বা, চওড়ায় ৩ থেকে ৫॥ ইঞ্চি —এই মুক্তাটি শামুকের মধ্যে থেকে পাওয়া যায়নি—এটি পাওয়া গেছে ক্ল্যাম্ নামক বড়গোছের একটি সামুদ্রিক জীবের খোলার ভেতর।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় ফোয়ারা কোথায় আছে ?

আমেরিকার যুক্তরাষ্ট্রের শিকাগো শহরের গ্রাণ্ট পার্কে—'বাকিংহাম মেমোরিয়াল ফাউণ্টেন' বলে যে ফোয়ারাটি আছে সেইটিই পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় ফোয়ারা। এটি মিস্ কেট্ বাকিংহাম বলে এক মহিলা তাঁর ভাইয়ের স্মৃতিরক্ষার্থে শিকাগো শহরে তৈরী করিয়ে দিয়েছেন। এই ফোয়ারার চারিধারে সবসুদ্ধ বাহাত্তরটি উৎস-মুখ আছে, সেখান থেকে জলের ধারা বেরিয়ে ৩০০ ফুট চওড়া এক জলধারা তৈরী করে, আর মাঝখানের উৎস-মুখ

থেকে ৮০ ফুট উঁচুতে জল ওঠে। এই ফোয়ারা খুলে দিলে মিনিটে ১৬০০ গ্যালন জল বেরোয়।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে উঁচু স্মৃতিস্তম্ভ কোথায় আছে ?

আমেরিকার যুক্তরাষ্ট্রে ওয়াশিংটন শহরে 'ওয়াশিংটন ন্যাশন্যাল মনুমেন্ট' নামে যে স্তম্ভটি আছে—সেটিই পৃথিবীর মধ্যে সবচেয়ে উঁচু স্তম্ভ। এই স্তম্ভটি যুক্তরাষ্ট্রের প্রথম প্রেসিডেন্ট, ওয়াশিংটনের স্মৃতিতে স্থাপিত হয়েছে। ১৮৪৮ খৃষ্টাব্দের ৪ঠা জুলাই এটির নির্ম্মাণ কার্য্য শুরু হয়—কিন্তু শেষ হওয়ার আগে ১৮৫৫ খৃষ্টাব্দে কাজ বন্ধ হয়ে যায়। পরে আবার ১৮৭৬ খৃষ্টাব্দে কাজ শুরু হয় ও ১৮৮৪ খৃষ্টাব্দের ৬ই ডিসেম্বর কাজ শেষ হয়। ১৮৮৮ খৃষ্টাব্দের ৯ই অক্টোবর-এর মধ্যে সাধারণের প্রবেশাধিকার ঘোষণা করা হয়। এটি লম্বায় ৫৫৫ ফুট—এর ভেতরের ৯০০ সিঁড়ি বেয়ে তবে ওপরে ওঠা যায়।

## পৃথিবীর প্রাচীনতম শিল্পকলা ও ভাস্কর্য্যের নিদর্শন কোন্ দেশে পাওয়া গেছে ?

আমাদের ভারতবর্ষেই পৃথিবীর প্রাচীনতম শিল্পকলা ও ভাস্কর্য্যের নিদর্শন পাওয়া গেছে। অজন্তার ও বাঘগুহার দেওয়ালের আঁকা ছবি, ইলোরার গুহায় পাথরের খোদাই করা যে সব মূর্ত্তি আবিষ্কৃত হয়েছে সেগুলিই নাকি পৃথিবীর প্রচীনতম শিল্পকলা ও ভাস্কর্য্যের নিদর্শন। ভারতের সবচেয়ে বড় খোদাই করা মূর্ত্তি হচ্ছে, মাদ্রাজের মহাবলী-পুরমের মন্দিরে 'অর্জ্জুনের তপস্যা' বলে যে মূর্ত্তি আছে সেটি। এটি লম্বা ৯৬ ফুট, চওড়া ৪৩ ফুট, আর উঁচু ৩০ ফুট।

## পৃথিবীর সবচেয়ে মুল্যবান হাতে আঁকা ছবি কোনটি ?

শিল্পী 'গেন্‌স্‌বরো'র ( Gainsborough ) আঁকা 'ব্লু বয়' ( Blue Boy ) বলে ছবিটির দামই এখন সবচেয়ে বেশী—১৯২১ খৃষ্টাব্দে ১ লক্ষ পাউণ্ড মূল্যে বিক্রীত হয় এবং সেই ছবিটি পরে শিল্পী রেণল্ডসের আঁকা 'মিসেস্ সিডন্‌স্ এ্যাজ দি ট্রাজিক মিউজ' নামের ছবিটির সঙ্গে একত্রে ২ লক্ষ পাউণ্ড মূল্যে বিক্রীত হয়েছে।

**পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় মাপের হাতে আঁকা ছবি (Oil painting ) কোথায় আছে ?**

পৃথিবীর সবচেয়ে বড় মাপের ছবি অয়েল পেণ্টিং টাঙ্গানো আছে ভিনিসের ডোগেস্ প্যালেসের (Doge's Palace) হলঘরে—এই ছবিটির নাম 'প্যারাডাইস্' (Paradise)। ছবিটি ৮২ ফুট লম্বা ও ৩৩ ফুট চওড়া।

**পৃথিবীর মধ্যে সবচেয়ে জোরে ট্রেন চলে কোথায় ?**

আমেরিকার ডজ্ সিটি (Dodge City) থেকে লা জুণ্টের ( La Junte ) মধ্যে 'সুপার চীফ' ( Super Chief ) বলে ডিসেল ইঞ্জিন ও বৈদ্যুতিক শক্তিতে পরিচালিত যে ট্রেনটি যাতায়াত করে সেইটি পৃথিবীর সবচেয়ে দ্রুতগামী ট্রেন। ঘণ্টায় ৮৭ মাইল বেগে এই ট্রেন চলে। কিংস ক্রশ থেকে ইয়র্ক পর্য্যন্ত 'করোনেশন এক্সপ্রেস' ঘণ্টায় ৭২ মাইল বেগে ছুটে চলে। এটি বৃটিশ রাজ্যের দ্রুতগামী ট্রেন।

**পৃথিবীর মধ্যে সবচেয়ে লম্বা 'রেলপুল' কোথায় আছে ?**

পূর্ব্ব-আফ্রিকার নিম্ন জাম্বেসী প্রদেশে পৃথিবীর সবচেয়ে লম্বা রেলপুল আছে—এটা লম্বায় ১২০৬৪ ফুট। পৃথিবীর মধ্যে সবচেয়ে উঁচু রেলপুল হচ্ছে ফ্রান্সের 'ফ্যাডেস্ ভিয়াডাক্ট' সেতুটি—এটি ৪৩৪ ফুট উঁচু।

**পৃথিবীর সবচেয়ে বড় জাহাজ কি ?**

পৃথিবীর সবচেয়ে বড় জাহাজ হচ্ছে 'কুইন এলিজাবেথ্' নামে জাহাজটি। এটি ৮১ হাজার টনের জাহাজ।

**পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় রাজপ্রাসাদ কোথায় আছে ?**

স্পেনের 'মাদ্রিদ' শহরে যে রাজপ্রসাদ আছে সেটি পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় রাজপ্রাসাদ।

**পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় হোটেল কোনটি? কোথায় আছে ?**

যুক্তরাষ্ট্রের শিকোগো শহরের 'ষ্টিভেন্স হোটেল' পৃথিবীর মধ্যে সবচেয়ে

বড় হোটেল। এই হোটেলে অতিথিদের থাকবার জন্য সাতাশ শো ঘর আছে।

**পৃথিবীতে সবচেয়ে বড় 'ছবিঘর' বা 'সিনেমা' কোথায় আছে?**

যুক্তরাষ্ট্র নিউইয়র্ক শহরে 'রক্সি' থিয়েটার বলে যে ছবিঘর বা সিনেমা হাউস আছে, সেটি পৃথিবীর মধ্যে সবচেয়ে বড়। এই থিয়েটারের হলে ৭০০০ লোক একসঙ্গে বসতে পারে।

**পৃথিবীর মধ্যে কোন ষ্টেশনটির নামে সবচেয়ে বেশী অক্ষর আছে?**

বৃটেনের এঞ্জেলসী অঞ্চলের এল-এম-এস রেলের ছোট স্টেশনটাই পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় নামের স্টেশন। নামটা দিলুম।

LLANFAIRPWLLGWYLLGOGERYCHWYRNDROBWLLLL-ANTSILIOGOGOGOCH

**পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় ঘণ্টা কোনটি?**

পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় ঘণ্টা হচ্ছে, মস্কোর 'জার' ( Tsar Bell ) ঘণ্টাটি। এটি তৈরী হয় ১৭৩৩ খৃঃ অব্দে, এটির ওজন হচ্ছে ৪ লক্ষ ৪০ হাজার পাউণ্ড বা ১৯৬ টনের বেশী। এটা লম্বায় সাড়ে উনিশ ফুট আর ব্যাস হচ্ছে ২২ ফুট ৮ ইঞ্চি।

**পৃথিবীতে মোট কতরকমের ভাষা আছে?**

এ প্রশ্নের উত্তরে একেবারে সঠিক জবাব দেওয়া সম্ভব নয়, তবে মোটামুটি হিসাবে যতটা জানতে পারা যায়—সে হিসাবে পৃথিবীতে কমসে কম ৩৪২৪ রকমের ভাষা আছে। এবং জানা যায় তার মধ্যে এক ভারতবর্ষেই কমপক্ষে ২২২টি ভাষা আছে।

**পৃথিবীতে সবচেয়ে বেশী রকমের ভাষা জানতেন কে?**

রোমের ভ্যাটিকান প্রাসাদের গ্রন্থাগারের লাইব্রেরীয়ান যিনি ছিলেন, সেই কার্ডিন্যাল মেজ্জোফ্যান্টি (Cardinal Mezzofanti) ১২৪টি ভাষা জানতেন। পরের যুগে ১৮৩৭ সালের রাজ্যাভিষেকের সময় প্রোফেসর আর, জি, কেণ্ট

বলে যে আমেরিকান অধ্যাপক লণ্ডনে আসেন তিনি ৪০টি ভাষায় কথাবার্ত্তা বলতে পারতেন। ভারতবাসীদের মধ্যে হরিনাথ দে ৩৪টি ভাষা জানতেন। তাঁর চেয়ে বেশী রকমের ভাষায় আর কোনও ভারতবাসীই ব্যুৎপত্তি দেখাতে পারেন নি।

## পৃথিবীর কোথায় সবচেয়ে বড় ঘড়ি আছে?

'মনট্রিল' শহরের ঘড়ি-ঘরে যে প্রকাণ্ড ঘড়িটা আছে সেইটাই পৃথিবীর সবচেয়ে বড় ঘড়ি। 'মনট্রিলের' ঘড়িঘর ওয়েষ্টমিনিষ্টারের ঘড়িঘরের চেয়ে বারো ফুট বেশী লম্বা এবং মাটি থেকে ৩৩০ ফুট উঁচু। এই ঘড়িটার তিনটে ডায়াল ( Dial ) আছে—প্রত্যেকটার ব্যাস হচ্ছে ৬০ ফুট—এই ঘড়ির ঘণ্টা নির্দ্দেশের কাঁটাটা ২০ ফুট লম্বা, ওজনেও প্রায় ১৯ মণ—মিনিট নির্দ্দেশের কাঁটাটি ৩০ ফুট লম্বা ও ওজনে প্রায় ৩৭ মণের কাছাকাছি। বিদ্যুতে চলা সবচেয়ে বড় ঘড়ি আছে দক্ষিণ আফ্রিকার র‍্যাণ্ডের বিমান বন্দরে। এই ঘড়িটা বিমান বন্দরের জমিতে আকাশের দিকে মুখ করে চিৎ করা অবস্থায় আছে যাতে আকাশ থেকে ঘড়িটা দেখা যায়।

## পৃথিবীর কোন দেশে সবচেয়ে বেশী জমিতে চাষ হয়?

যুক্তরাষ্ট্রে চাষ আবাদের কাজে যতটা জমিকে লাগানো হয়েছে অমন আর কোথাও হয়নি—সেখানে ৩ কোটি ৪২ লক্ষ একর মাপের জমিতে চাষ করা হয়—রাশিয়াতে ৩ কোটি ৩২ লক্ষ একর মাপের জমিতে চাষ আবাদ হয়। তারপরেই আমাদের ভারতবর্ষ ; আমাদের দেশে ৩ কোটি ১০ লক্ষ একর জমিতে চাষ আবাদ হয়, অথচ আমরাই পৃথিবীর সবচেয়ে গরীব জাতির মতই বেঁচে থাকি এটাই আশ্চর্য্যের কথা।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে গভীর খনি কোথায় আছে?

যুক্তরাষ্ট্রের ভার্জ্জিনিয়া প্রদেশে ৭৫০০ ফুট গভীর খনি আছে—সেটি পৃথিবীর সবচেয়ে গভীর খনি।

## পৃথিবীর সবচেয়ে বড় 'মোটরবাস' কোথায় চলাচল করে ?

পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় মোটরবাস সম্প্রতি তৈরী হয়েছে বর্ত্তমান যুদ্ধে সৈন্য আনা-নেওয়ার জন্য। এই মোটরবাস আমেরিকার কলোরেডো স্প্রিংয়ের কাছাকাছি ক্যাম্প কারসন বলে জায়গায় সৈন্য ছাউনিতে ব্যবহার করা হয়েছে। এই মোটরবাসের একটিতে ২৬০ জন একসঙ্গে বসে যেতে পারে।

সিরিয়ার দামাস্কাস শহর থেকে ইরাকের 'বাগদাদ' শহরে যাওয়ার একমাত্র উপায় হচ্ছে মোটরে যাওয়া। পাঁচশো মাইলের এই পথ অতিক্রম করার জন্যে এক নূতন ধরণের মোটরযান সেখানে বর্ত্তমানে চলাচল করে ; এইগুলি পৃথিবীর অন্যতম বড় মোটরযান। এই গাড়ীগুলিতে ১৮টি চাকা আছে—গাড়িটি ৬৮ ফুট লম্বা এবং ৮ফুট ৮ ইঞ্চি চওড়া। এই মোটরযানে ৩৬ জন আরোহী আরামে ব'সে এবং শুয়ে যাতায়াত করতে পারে। এই মোটরযানের পেট্রল ট্যাঙ্কে একসঙ্গে আড়াইশো গ্যালন তেল ধরে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে লম্বা গাছ কোনটি ?

পৃথিবীর মধ্যে সবচেয়ে লম্বা গাছ হচ্ছে ক্যালিফোর্ণিয়ার 'ম্যামথগ্রোভ' পার্কের "জেনারেল শ্যারম্যান" নামে সিকোইয়া গাছটা। এটা লম্বায় ৩০০ ফুট উঁচু। আর বৃটিশ রাজ্যের সব চেয়ে লম্বা গাছ আছে অষ্ট্রেলিয়ার মেলবোর্ণ শহর থেকে ৪০ মাইল দূরে। এটি একটি ইউক্যালিপ্টাস গাছ, লম্বা ২৯০ ফুট, গাছটার বেড় হচ্ছে ৬৩ ফুট অর্থাৎ পনরো জন লোক হাত ধরাধরি করেও গাছটাকে বেড় দিতে কষ্ট হয়।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে লম্বা লোক কে ? সবচেয়ে লম্বা জাতি কারা ?

পৃথিবীর মধ্যে সবচেয়ে লম্বা লোক যে কয়জন ছিলেন, তার মধ্যে একজন জাতিতে রাশিয়ান, নাম—মাকনফ ( Macknov ), অপরজন ল্যাঙ্কা-শায়ারের হেল ব'লে জায়গার জন্ মিডল্টন্, এঁরা দু'জনেই লম্বায় ছিলেন

৯ ফুট ৩ ইঞ্চি। বর্ত্তমানে যিনি সবচেয়ে লম্বা লোক, তাঁর নাম জেক্ এরলিক্ ( Jake Erlich )। ইনি ৮ ফুট ৬ ইঞ্চি লম্বা। প্যাটাগোনিয়ার (Patagonia) লোকেরা অন্য সব জাতের মানুষদের চেয়ে লম্বা হয়। এদেশের পুরুষরা গড়ে ৭৩ ইঞ্চি বা ৬ ফুট ১ ইঞ্চি লম্বা হয়।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে একটানা সোজা ও লম্বা রেললাইন কোথায় আছে ?

পৃথিবীর একটানা সোজা আর লম্বা রেল লাইন আছে—অষ্ট্রেলিয়ার নাল্লাবার প্লেনের ওপর। এখানকার ট্রান্স্ কন্টিনেণ্টাল রেলওয়ের লাইন একটানা সোজা ৩২৮ মাইল গেছে। এই তিনশো আটাশ মাইলের মধ্যে কোথাও একটি নদী পার হতে হয় না এবং একটিও গাছ নজরে পড়ে না।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে উঁচু বাড়ী কোথায় ?

উঁচু বাড়ী নিউইয়র্কের এম্পায়ার ষ্টেট বিল্ডিং ; বাড়ীটাতে আছে ১০২ তলা, আর উঁচু হচ্ছে ১,২৪৮ ফুট। এটি ১০৪ তলা বাড়ী—মাটির নীচে ২ তলা আছে। এই বাড়ীটির সদর দরজা দিয়ে ঢুকে পায়ে হেঁটে সবচেয়ে উপর তলায় যেতে প্রায় ২ ঘণ্টা সময় লাগে। তবে এর চেয়ে একটি উঁচু বাড়ী তৈরী শুরু হয়েছিল রুশিয়ায়—সেটির নাম প্যালেস অফ্ দ সোভিয়েট—এই বাড়ীটি যখন তৈরী হবে তখন সেটি উঁচু হবে ১৩৬৪ ফুট। ১৯৩৯ খৃষ্টাব্দে এই বাড়ীর লোহার কাঠামোটা গড়ে উঠেছিল—কিন্তু জার্ম্মানীর সঙ্গে যুদ্ধ বেধে যাওয়ায় সেই সমস্ত লোহার কড়ি বরগা খুলে নিয়ে কামান আর গোলা তৈরীর জন্যে গালিয়ে ফেলা হয়। জার্ম্মানরা হেরে যাওয়ার পর —আবার রাশিয়ানরা এই বাড়ী তৈরীর কাজে লেগেছে ১৯৪৫ খৃষ্টাব্দ থেকে।

## পৃথিবীর সেরা ধনী বলতে কাদের নাম করা চলে ?

এড্ সেল ফোর্ড ( মার্কিন ), হেনরী ফোর্ড ( মার্কিন ) ; রথচাইল্ড ( ইহুদী ) ; ডিউক অফ্ ওয়েষ্টমিন্ষ্টার ( ইংরেজ ), বরোদার গায়কবাড় ( ভারতীয় ) ; আগা খাঁ ( ভারতীয় ) ; হায়দ্রাবাদের নিজাম ( ভারতীয় ) ;

সাইমন পাতিনো ( বলিভিয়া ), লর্ড আইভিয়াগ ( ইংরেজ ); রকফেলর ( মার্কিন ); লুই ড্রেফাস্ ( ফরাসী ); ফ্রিৎজ থাইসেন ( জার্ম্মান ); ফ্রেডরিক ফ্লিক ( জার্ম্মান ); এন ইয়াং সাং ( চীনা )।

## পৃথিবীর মধ্যে কোন শিকারী সবচেয়ে বেশী প্রাণী বধ করেছেন ?

লর্ড রিপন সবচেয়ে বেশী প্রাণী শিকার করেছেন বলে জানা যায়। ডিউক অফ্ পোর্টল্যাণ্ড তাঁর মোট শিকারের হিসাব দিয়েছেন। তাঁর হিসাব থেকে জানা যায় লর্ড রিপন ১৮৬৭ খৃষ্টাব্দ থেকে ১৯০০ খৃষ্টাব্দের মধ্যে মোট ৩৭০,৭২৮টি প্রাণীকে বধ করেছেন। এই হিসাবের মধ্যে বাঘ, গণ্ডার, বন্যমহিষ, সম্বর, হাঁস, পাখী, খরগোস, হরিণ সবই ধরা হয়েছে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় যুদ্ধজাহাজ কোনটি ?

বর্ত্তমানে পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় যুদ্ধজাহাজ হচ্ছে আমেরিকার "Midway" বলে এয়ার-ক্রাফট্ ক্যারিয়ার শ্রেণীর জাহাজটি—এটিতে যে পরিমাণ বৈদ্যুতিক শক্তিকে কাজে লাগানো হয়—তা ১০ লক্ষ বৈদ্যুতিক বাতিকে এক সঙ্গে জ্বালাতে পারে। এতে যে পরিমাণ লোহালক্কড় ও মালমশলা লেগেছে—তা দিয়ে ২৫ হাজার মোটর গাড়ী তৈরী হতে পারতো।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় শহর কোনটি ?

লণ্ডন হচ্ছে পৃথিবীর সবচেয়ে বড় শহর। এখানে প্রায় ছিয়াশী লক্ষ লোক বাস করে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে লম্বা 'মোটর-রাস্তা' কোথায় আছে ?

পৃথিবীর মধ্যে সবচেয়ে লম্বা মোটর চলার রাস্তা হচ্ছে প্যাসিফিক হাইওয়ে—যে রাস্তাটি ক্যানাডার পশ্চিম উপকূলের ভ্যানকুভার শহর থেকে মেক্সিকান সীমান্ত পর্য্যন্ত গিয়েছে সেটি দেড় হাজার মাইল লম্বা। অপরটি আটলান্টিক সিটি থেকে ফিলাডেল্‌ফিয়া, সেণ্ট লুইস্ ডেনভার, সল্ট-লেক, সিটি, সাক্রামেণ্টো ও ওক্ল্যাণ্ড হয়ে প্রশান্ত মহাসাগরের উপকূল পর্য্যন্ত গেছে

—এটি ৩২১৯ মাইল লম্বা। এর চেয়ে লম্বা মোটর চলার রাস্তা তৈরী হচ্ছে—সেটি আলাস্কা থেকে 'টিয়েরা ডেল্ ফুয়েগো' অবধি যাবে। এটি তৈরী হবার পর এটিই পৃথিবীর সবচেয়ে বড় রাস্তা বলে গণ্য হবে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় বই কোনটি?

সবচেয়ে বড় আকারের বই হচ্ছে ভিয়েনার ষ্টেট টেক্‌নিক্যাল স্কুলের 'Anatomical Atlas' বলে বইটি। এটির মাপ লম্বায় প্রায় ৬ ফুট ৩ ইঞ্চি, চওড়ায় ৩ফুট। এটি ছাপতে ১৮২৫ খৃষ্টাব্দ থেকে ১৮৩০ খৃষ্টাব্দ এই পাঁচ বছর লেগেছিল। পাতার সংখ্যা হিসাবে সবচেয়ে বড় বই হচ্ছে ১৭০০ খৃষ্টাব্দে চীনের সম্রাট যে চীনা অভিধান লেখান সেইটি। এই বইটি ৫০২০টি ভলিউম্ বা খণ্ডে ভাগ করা, এক এক খণ্ডে ১৭০টি করে পৃষ্ঠা আছে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে দামী বই কোনটি?

সবচেয়ে বেশী দামে বিক্রী হয়েছে এই হিসাবে সবচেয়ে দামী বই হচ্ছে ১৮৪৪ খৃষ্টাব্দে রুশিয়ার মাউণ্ট সিনাইয়ের পাদদেশে সেণ্ট ক্যাথারিণ-এর মন্দিরে কোডেক্স সিনাইটিকাস্ ব'লে নিউ টেস্টামেণ্টের সবচেয়ে প্রাচীন যে সংস্করণ পাওয়া গেছে সেইটি। এটি ১৯৩৩ খৃষ্টাব্দে রুশ গভর্ণমেণ্ট বৃটিশ মিউজিয়মের কর্ত্তৃপক্ষের কাছে ১ লক্ষ পাউণ্ড মূল্যে বিক্রয় করেছেন। সবচেয়ে বেশী খরচ পড়েছে এই হিসেবে পৃথিবীর সবচেয়ে দামী বই হচ্ছে, পারস্যের শাহের কাছে আফগানিস্তানের আমীর হাতেলেখা যে পুঁথিটা উপঢৌকন পাঠিয়েছিলেন সেইটিই বিশেষ উল্লেখযোগ্য। এই বইটি বাঁধাতেই নাকি খরচ পড়েছে ৩০০০০ পাউণ্ড। কারণ এই পবিত্র বইটির মলাট সোনার পাত দিয়ে মোড়া ও নানা রত্নে খচিত। হীরা, চুনী, মুক্তা বসিয়ে এই বইয়ের বাঁধাই করা হয়েছে—এটি বাঁধাতে মোট ৩৯৮টি মণিমুক্তা লেগেছে।

## পৃথিবীর মধ্যে কোন দেশের লোক বেশীদিন বাঁচে?

রুশিয়ার বৈজ্ঞানিক অধ্যাপক ইলিন মানুষের বয়স নিয়ে গবেষণা করেছেন। তিনি দেখেছেন রুশিয়ার লোকরাই বরাবর অন্য দেশের বাসিন্দাদের চেয়ে

বেশী দিন বাঁচে। রুশিয়ার লোক গণনার হিসাবে দেখা গেছে এখনও সেখানে এমন লোক ৩০ হাজারেরও বেশী আছে—যাদের বয়স একশো বছরেরও বেশী। এখনও রুশিয়াতেই কেবল একটি ১৬৬ বছরের লোক বেঁচে আছেন। ইনিই বর্ত্তমানের সবচেয়ে বেশী বয়সের জীবিত মানব।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় বইয়ের দোকান কোথায় আছে ?

লণ্ডনের চ্যারিং ক্রশ রোডের ওপর ডবলিউ. এণ্ড জি. ফয়েল লিমিটেড ( W. &. G. Foyle Ltd. ) বলে যে বইয়ের দোকানটি আছে সেটি পৃথিবীর সবচেয়ে বড় পুস্তক বিক্রেতা। এই বইয়ের দোকানের শাখা ডাবলিন, টরেন্টো ও কেপটাউনে আছে। দোকানটিতে ৩০ লক্ষ বই মজুদ রাখা হয়। দোকানটিতে ৫০০ লোক কাজ করে এবং প্রত্যেক দিন গোটা পৃথিবী থেকে প্রায় ৩০ হাজার চিঠি আসে।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে দামী পদার্থ কি ?

'রেডিয়াম্'কে বর্ত্তমানে পৃথিবীর সবচেয়ে দামী পদার্থ বলা হয়—এক গ্র্যাম্ (Gramme) রেডিয়ামের দাম ১৪৪৪০ পাউণ্ড—অর্থাৎ—দেড়লক্ষ টাকার উপর।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বিখ্যাত সোনার খনি কোথায় আছে ?

দক্ষিণ আফ্রিকার সোনার খনিগুলি পৃথিবীর মধ্যে সবচেয়ে বেশী সোনা উৎপাদন করে। এখানে বছরে গড়ে ১১৭৩৫০০০ আউন্স সোনা তোলা হয়।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় সোনার ঢেলা কোন্ খনিতে পাওয়া গেছে, এবং কোথায় আছে ?

অষ্ট্রেলিয়ার ভিক্টোরিয়া প্রদেশের সোনার খনিতে সবচেয়ে বড় সোনার ঢেলা পাওয়া গেছে। এটির নাম 'Welcome Stranger' বর্ত্তমানে এটি ইংলণ্ডে আছে—এটির ওজন ২৫২০ আউন্স।

## পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় 'হীরকখণ্ড' কি ?

১৯০৫ খৃষ্টাব্দে আফ্রিকার প্রিটোরিয়ার নিকটবর্ত্তী প্রিমিয়ার খনি থেকে 'কুল্লিনান' ( Cullinan ) বলে যে হীরকখণ্ড পাওয়া যায় সেটিই পৃথিবীর

সবচেয়ে বড় হীরকখণ্ড বলে বিখ্যাত। এটির আসল ওজন ছিল ৩১০৬ ক্যারাট এবং ১৯০৭ খৃষ্টাব্দে ট্রান্সভ্যাল গভর্ণমেণ্ট বৃটেনের রাজা সপ্তম এডওয়ার্ডকে এটি উপহার দেন। ১৯০৮ খৃষ্টাব্দে এটি কেটে ৯টি হীরকখণ্ডে পরিণত করা হয়। এর মধ্যে সবচেয়ে বড় খণ্ডটিই 'ষ্টার অফ্ আফ্রিকা' নামে বিখ্যাত হীরকখণ্ড বলে পরিচিত।

**গত মহাযুদ্ধে মৃত সৈনিকদের স্মৃতিরক্ষার্থে পৃথিবীর মধ্যে কোথায় সবচেয়ে বড় 'মেমোরিয়াল' তৈরী হয়েছে?**

১৯৩২ খৃষ্টাব্দে ফ্রান্সের 'থিয়াপ্ভাল্' ( Thiepval ) বলে জায়গাটিতে যে 'মনুমেণ্ট'টি তৈরী হয়েছে সেটি পৃথিবীর সবচেয়ে বড় যুদ্ধ-স্মৃতিস্তম্ভ। এই মনুমেণ্টের গায়ে ৭৩৪১৩ জন মৃত সৈনিকের নাম লেখা আছে যাদের অন্তিম শয্যার কোন সন্ধান জানা যায়নি।

**পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় 'ষ্টীম-লাইনড' (Stream-lined) জাহাজ কোথায় আছে?**

যুক্তরাষ্ট্রের ওয়াশিংটন ষ্টেটে 'পিউজেট সাউণ্ড নেভিগেশন কোম্পানী'র 'কাহ্-লক্-আহ্-লাহ্' ( Kah-Lock-Ah-Lah ) বলে যে ষ্ট্রিমলাইন্ড্ জাহাজটি 'সিট্ল্' ( Seattle ) থেকে 'ব্রিমারটন' ( Bremerton ) যাওয়া আসা করে সেটিই পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় ষ্ট্রীমলাইন্ড্ জাহাজ। জাহাজটিতে ২০০০ আরোহী ও ১১০ খানি মোটরগাড়ী নিয়ে যাবার ব্যবস্থা আছে।

**পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় কার্পেট কোথায় আছে?**

নিউইয়র্কের ওয়ালডর্ফ এ্যাষ্টোরিয়া ( Waldorf Astoria ) হোটেলে সবচেয়ে বড় কার্পেট আছে, এটি লম্বায় ৭০ ফুট ও চওড়ায় ৫০ ফুট। এই কার্পেটটির কোথাও জোড়া নেই।

**পৃথিবীর মধ্যে সবচেয়ে বড় মাপের পতাকা কোন্ দেশে আছে?**

আমেরিকায় আমেরিকান জাতির একটি জাতীয় পতাকা আছে—যেটির মাপ হচ্ছে ২০,৭০০ বর্গ ফুট—সেটি পৃথিবীর সবচেয়ে বড়মাপের পতাকা।

# পাঁচ-মিশেলী প্রশ্ন

## রবিবার ছুটি কেন ?

ওটা খৃষ্টানদের মতে Lord's Day অর্থাৎ ঐদিন যীশুখৃষ্টের কাজে সবাইকে লাগতে হয়। ৩২১ খৃঃ অব্দে রোমসম্রাট কন্‌ষ্টেন্‌টাইন আইন ক'রে ঐ দিনে একমাত্র কৃষি কাজ ছাড়া সব কাজ বন্ধ রাখার ব্যবস্থা করেন। সেই থেকেই রবিবার দিন ছুটির প্রচলন হয়েছে। খৃষ্টিয় উনবিংশ শতাব্দীতে ভারতের গভর্ণর জেনারেল লর্ড ওয়েলেস্‌লী প্রথম এদেশে রবিবার দিনকে ছুটির দিন ব'লে ঘোষণা করেন।

## এক ঘণ্টা সময়কে ৬০ ভাগে ভাগ করা হয়েছে কেন ?

এ ব্যবস্থাটা হয়েছে এইজন্যে যে, যীশুখৃষ্ট জন্মাবার তিন হাজার বছর আগে ব্যাবিলনিয়া এবং আসিরিয়ায় যে সুমিরিয় জাতি বাস করত, তারাই প্রথম সময়ের মাপ আবিষ্কার করে এবং তখনকার দিনে এক থেকে ষাট পর্য্যন্তই ছিল সংখ্যা গণনার মাপকাঠি। অর্থাৎ এখন যেমন আমরা এক থেকে একশো পর্য্যন্ত গুণে আবার একশো-এক, একশো-দুই এমনি ক'রে গণনা করি তারা সে হিসেব জানত না। কাজেই তারা সময়ের মাপ করবার বেলায়ও ঐভাবে যাট ভাগে ভাগ ক'রেই এক ঘণ্টা তৈরী করেছিল। সেই থেকেই ষাট মিনিটে এক ঘণ্টা ও ষাট সেকেণ্ডে এক মিনিট, এই ভাবেই সময়ের হিসেব চলে আসছে।

## ঘড়ি যখন চলে তখন টিক্ টিক্ ক'রে শব্দ হয় কেন ?

তার কারণ বুঝতে হ'লে বাবা, মা, বা দাদা, দিদিকে বলবে একটা ঘড়ির পেছন দিককার ঢাকনা খুলে তোমাদের দেখাতে। দেখবে ঘড়ির ভেতরে অনেকগুলো চাকা আছে। সেকেণ্ডের কাঁটার পেছনে যে চাকাটা ঘুরছে, তার পাশে একটা চাকা একবার এদিক্ ওদিক্ এই রকম ক'রে ঘুরছে, তাকে বলা হয় ব্যালান্স হুইল। বড় ঘড়িতে পেণ্ডুলাম যে কাজটি করে, ছোট ঘড়িতে এটি সেই 'ঘড়ির চলার গতি'তে সমান তাল বজায় রাখার কাজটি করে।

আচ্ছা এর সঙ্গেই দেখবে লাগানো রয়েছে দু'দাঁতওয়ালা কাঁটা চামচের মত একটি ছোট অংশ—এই অংশটিকে বলা হয় 'প্যালেট ফর্ক ও আরবার' ( Pallet Fork & Arbour ) ; এর শেষ প্রান্তের দুটো দাঁত পাশের ঘুরন্ত চাকাটিকে বা Escape wheel-কে একবার আটকাচ্ছে, আর একবার ছেড়ে দিচ্ছে। এই আটকানো ,আর ছাড়ার ব্যাপারটা ঘটছে প্রতি সেকেণ্ডে একবার করে এবং প্রতিবারই ঠোকাঠুকির ফলে একটা টিক্ ক'রে আওয়াজ হচ্ছে ; এখন অনবরতই ঘড়ি চলছে, কাজেই সেকেণ্ডের পর সেকেণ্ড ঘড়ি টিক্ টিক শব্দ করেই চলেছে।

**থার্মোমিটার ভেঙে গেলে, পারাটা চারিধারে গড়িয়ে পড়ে অথচ কাগজ দিয়ে বা হাতে ক'রে সহজে তোলা যায় না কেন ?**

এর কারণ হচ্ছে এই যে, পারার ছোট ছোট গোল টুকরোগুলোকে নিরেট মনে হলেও আসলে পারা জিনিষটা জলের মতই তরল পদার্থ। কাজেই জল যেমন হাত দিয়ে টিপে ধরা যায় না, পারাও তেমনি ধরতে পারা যায় না। অন্যান্য তরল পদার্থের ধর্ম্মানুযায়ী সেও হাত ফস্‌কে পালায় বা জলের মতই গড়িয়ে পড়ে।

**ঘি বা মাখন আগুনে জ্বাল দিলে গলে, অথচ ছানা ওরকম গলে না কেন ?**

এর কারণ কি জান ? ঘি বা মাখনে চর্ব্বির ( Fat ) অংশই বেশী থাকে, ছানাতে প্রোটিনের ( Protein ) অংশটিই বেশী। অর্থাৎ ঘি বা মাখনে কার্ব্বন, অক্সিজেন আর হাইড্রোজেনের ভাগটাই এমন ভাগে থাকে যাতে সেটা সহজেই গলতে বা পুড়তে পারে—কিন্তু ছানাতে থাকে নাইট্রোজেনের ভাগটাই বেশী, কাজেই সেটা ওভাবে গলানো সম্ভব হয় না।

**ব্লটিং কাগজ কালি শুষে নেয় কেন ?**

তার কারণ ব্লটিং পেপার এমনভাবে তৈরী করা হয়, যাতে কাগজটিতে তুলার আঁশের মতই জলশোষক আঁশ থাকে, অর্থাৎ এই আঁশের কোষে

কোষে বায়ুভর্ত্তি খুব ছোট ছোট ছেঁদার ব্যবস্থাও থাকে—তাই কোন তরল পদার্থের সংস্পর্শে ঐ কাগজটি এলে তরল পদার্থটিকে সেই সব শোষক কোষগুলি টেনে নেয়। এই কারণেই ব্লটিং পেপার কালি শুষে নেয়। লেখবার কাগজ কালি টানে না ঐ ভাবে, তার কারণ ঐ সমস্ত কাগজগুলির বায়ুভর্ত্তি কোষগুলিকে রোলারের চাপে চেপ্টে বায়ুশূন্য ও মসৃণ ক'রে দেওয়া হয়।

**গরমে দুধ টকে যায় কেন ?**

এ সম্বন্ধে বিখ্যাত খাদ্য বিশেষজ্ঞ ডাক্তার রবার্ট হাচিন্‌সন্ বলেন যে, দুধে ল্যাক্‌টিক্ এ্যাসিড্ বর্ত্তমান থাকার জন্যেই দুধ টকে যায়। এই ল্যাক্‌টিক্ অ্যাসিড্ দুধে উৎপন্ন হয় নানা কারণে। প্রথমতঃ দুধে সব সময়ে 'ব্যাকটেরিয়া ল্যাক্‌টিস্' নামে জীবাণু ঘুরে বেড়াচ্ছে। এরা বাইরের আবহাওয়ার উত্তাপে আকারে ও সংখ্যায় বাড়ে এবং তার ফলেই বেশী গরম পড়লে দুধে ল্যাক্‌টিক অ্যাসিডের ভাগটা বেড়ে যায়, তাতেই দুধ টকে যায়।

**'লঙ্কা' ঝাল হয় কেন ?**

লঙ্কার ভেতরে যেখানে লঙ্কার বীচিগুলো আটকানো থাকে, সেখানে 'গ্লুকোসাইড' (Glucoside) বলে এক রকম পদার্থ জমানো থাকে। ঐ 'গ্লুকোসাইড' জিনিসটাতে ঝাঁঝালো ও ঝাল স্বাদের একরকম উদ্বুক্ত তেল (Volatile oil) থাকে, তার থেকেই লঙ্কার ঐ ঝাল-স্বাদের জন্ম। এই 'গ্লুকোসাইড' জিনিসটি মরিচ, পিপুল ও আরও বহু ফল ও বীজে থাকে এবং সেগুলির স্বাদও সেইজন্য ঝাল হয়।

## সোনার চেয়ে দামী ধাতু কি কি ?

সোনা সব চেয়ে দামী ধাতু নয়। সোনার চেয়ে বেশী দামী ধাতু বলতে বোঝায়—১। বেরিল্লিয়াম (Beryllium) ২। প্লাটিনাম (Platinum) ৩। রেডিয়াম (Radium) ৪। প্যাল্লাডিয়াম (Palladium)

৫। অস্‌মিয়াম্ ( Osmium ) ৬। ইরিডিয়াম ( Iridium ) ৭। ভ্যানাডিয়াম ( Vanadium )।

## দুধে লেবুর রস দিলে ছানা কেটে যায়, আর দম্বল দিলে দই হয়ে যায় কেন?

এর কারণ হচ্ছে, ছানা কাটার ব্যাপারটা আসলে ঘটে লেবুর রসে যে এ্যাসিড্ থাকে তারই রাসায়নিক ক্রিয়ায় দুধের 'কেসিন' ( Casein ) অংশ আলাদা হয়ে যায়। আর দম্বল দিলে দই হয়ে যায় সেটা হচ্ছে জীবাণুদের কাণ্ড—দইয়ের দম্বলে যে 'ল্যাক্‌টাস্' জীবাণু থাকে তা তো আগেই পড়েছ।

## মাকড়সার জাল কি ক'রে তৈরী হয়?

মাকড়সার শরীরের পিছন দিকে একটি অংশ আছে, যেখানে এক রকম চটচটে আঠার মত জিনিস আপনা থেকেই তৈরী হয় এবং সেই রস বার হওয়ার জন্মে সেখানে 'স্পিনারেটস্' ( Spinnerets ) ব'লে কতকগুলি নালী আছে। মাকড়সার শরীরের ঐ অংশে রস তৈরী হয়ে বেরিয়ে আসে যখন তখনই বাহিরের হাওয়ায় শুকিয়ে গিয়ে সব সরু রেশমের সূতার আকার নেয়। মাকড়সারা ঐ সূতার মত জিনিসটাকে তাদের পায়ের সাহায্যে বিছিয়ে দিয়ে জাল বোনে।

## 'পাঁউরুটি' কি ক'রে অত ফোলে?

এর কারণ, পাউরুটির ময়দাতে 'ঈষ্ট' ( Yeast ) ব'লে একরকম পদার্থ দেওয়া হয়। এই 'ঈষ্ট' পদার্থটিতে 'মণ্ডাণু' থাকে এবং তার ফলে রুটির ময়দাতে যে কার্ব্বোহাইড্রেট থাকে—তাতেই এর প্রক্রিয়ায় 'পচন' ক্রিয়া শুরু হয়। কাজেই 'ঈষ্ট' মাখানো ময়দার তাল আগুনের উত্তাপে রাখলে ময়দার ভেতরের 'কার্ব্বন ডায়ক্সাইড' গ্যাসটা বিস্তার লাভ করে, ফলে পাঁউরুটি অত বেশী ফুলে ওঠে।

## কাঠ জলে বা খোলা জায়গায় রাখলে পচে কেন?

তার কারণ, কাঠটা আসলে মরা গাছ। মাছ, মানুষ, জীবজন্তু যতক্ষণ

বেঁচে থাকে, ততক্ষণ তার 'জীবনীশক্তি' তাকে নানারকম জীবাণুর হাত থেকে রক্ষা করে। কিন্তু যে মুহূর্তে তারা 'জীবনীশক্তি' হারায়—তখনই জয়ী হয় জীবাণুরা। ঠিক এই ব্যাপারটা ঘটে 'মরা গাছ' বা কাঠে। নানারকম 'ব্যাক্টেরিয়া' বা জীবাণু তখন কাঠকে আক্রমণ করে বা কাঠের গায়ে 'ফান্‌জি' বা শ্যাওলা জাতের সূক্ষ্ম উদ্ভিজ্জ কাঠের ভেতর বেড়ে উঠে কাঠকে অন্তঃসার-শূন্য ক'রে ফেলে—খোলা হাওয়া ও জলের মধ্যে এই ব্যাপারটা ঘটে অত্যন্ত তাড়াতাড়ি, তাই কাঠ এইভাবে পচে বা ক্ষয় হয়।

### 'মুক্তা' কি ক'রে ঝিনুকের ভেতর জন্মায়?

'ঝিনুক' বা 'শুক্তি' জাতীয় জীবের শক্ত খোলার ভেতরটা একরকম হড়্‌হড়ে সাদা রসে সব সময় ভিজে থাকে; এই সাদা রসের আবরণটা ঝিনুকের ভেতরের নরম দেহটিকে ঐ শক্ত খোলার সঙ্গে ঘষাঘষির আঘাত থেকে রক্ষা করে। এই আবরণটাকে বলে ন্যাক্‌রে ( Nacre ) বা 'মাদার অব পার্ল'। এই সাদা রসটাই শুকিয়ে ঝিনুকের খোলার ভেতরটিতে অমন সুন্দর চক্‌চকে রূপালী একটি মসৃণ আবরণের সৃষ্টি করে যে, তা তোমরাও দেখেছ—এখন 'মুক্তার' জন্মটাও ঐ রস থেকে হয়। কি ক'রে? যে সব ঝিনুকের দেহের ভেতরে খুব ছোট বালুকণা ঢুকে যায়, সে সব ঝিনুকের ভেতরে তখন ঐ ছোট বালুকণা একটি অস্বস্তির সৃষ্টি করে; কিন্তু ঐ হড়্‌হড়ে রসটা বা 'ন্যাক্‌রে'টা যখন ঐ বালুকণার চারধারে লেগে বালুকণাটিকে ঢেকে দেয়, তখন আর ঝিনুকের ভেতরটাতে অস্বস্তি থাকে না, এই ভাবে ক্রমশঃ ঐ রস জমে জমেই বালুকণাটিকে সম্পূর্ণ ঢেকে ফেলে এবং সেটা তখন ঝিনুকের খোলার ভেতরে লেগে যায়। ঐটাকেই বলি আমরা 'মুক্তা'।

### খবরের কাগজের নীচে এ. পি. ( A. P. ) ও ইউ. পি. ( U. P. ) বা P. T. I. লেখা থাকে কেন?

খবরের কাগজের খবরের নীচে 'এ. পি.' বা 'ইউ. পি.' লেখা থাকে

এইজন্য যে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় খবর ছড়িয়ে দেবার জন্য এদেশে 'এসোসিয়েটেড প্রেস' ( Associated Press ) ও 'ইউনাইটেড প্রেস' (United Press) নামে যে দুইটি প্রতিষ্ঠান আছে, ও কথা দুটি তাদেরই ইংরাজি নামের সংক্ষিপ্ত চেহারা। 'এ. পি.' দেখলেই বুঝবে খবরটি কাগজওয়ালারা পেয়েছে 'এসোসিয়েটেড প্রেসের' কাছ থেকে, আর 'ইউ. পি.' দেখলে বুঝবে 'ইউনাইটেড প্রেস' বলে প্রতিষ্ঠানের দেওয়া খবর। 'রয়টার' লেখা থাকলে বুঝতে হবে—সেটা 'রয়টার' নামে যে খবর দেওয়ার প্রতিষ্ঠান পৃথিবীর অধিকাংশ জায়গা থেকে খবর পাঠাচ্ছে, খবরটা তাদের পাঠানো। সম্প্রতি ভারতের রয়টার প্রতিষ্ঠানটি Press Trust of India নামে একটি প্রতিষ্ঠানভুক্ত হয়েছে। তাই আজকাল খবরের কাগজের তলায় লেখা হচ্ছে P. T. I.

## মানুষের মাথায় কত চুল আছে ?

এ প্রশ্নটা শুনলেই তোমরা হয়ত বলবে—'তা কি বলা যায় ?' সত্যি কথা, সঠিক গুণে বলা শক্ত যে, মানুষের মাথায় কতগুলি চুল আছে। কারণ মাথা তো সবারই সমান নয়, কারুর বড়, কারুর ছোট ; তবে বৈজ্ঞানিকেরা বলেন, সাধারণতঃ মানুষের মাথায় গড়পড়তা ১ লক্ষ চুল থাকে। এই যে হিসাবটা তাঁরা পেয়েছেন, তা চুলগুলিকে একটি একটি ক'রে গুণে নয়। কি করে জান ? তাঁরা চুলের ব্যাস মেপে দেখেছেন যে, এক একটি চুলের ব্যাস হচ্ছে ১ ইঞ্চির ৪০০ ভাগের এক ভাগ, অর্থাৎ চারশো চুল গোছা করলে এক ইঞ্চি ব্যাস পাওয়া যাবে এবং মাথার চুলওয়ালা অংশের মাপ কতো ইঞ্চি বার করলে সহজেই বলা যেতে পারে গড়পড়তা সেখানে কত চুল আছে।

## বিভিন্ন দেশে—'মিষ্টার' ( Mr. ) 'মিসেস্' ( Mrs. ) ও 'মিস্' ( Miss ) এর পরিবর্তে কি শব্দ ব্যবহার হয় ?

এর জবাবে নীচের এই তালিকাটি দেখলেই সব বুঝতে পারবে—

| | | | |
|---|---|---|---|
| ইংল্যাণ্ড | মিঃ (Mr). | মিসেস (Mrs) | মিস্ (Miss) |
| আলবানিয়া— | Zotni | Zonje | Zonjushe |

| | | | |
|---|---|---|---|
| জার্ম্মানী, অষ্ট্রিয়া— | Herr | Frau | Fraulein |
| ফ্রান্স ও বেলজিয়াম— | Monsieur | Madame | Mademoiselle |
| বুলগেরিয়া— | Gospodin | Gospoja | Gospojitza |
| চেকোশ্লোভাকিয়া— | Pan | Pani | Sleena |
| সুইডেন, ডেনমার্ক ও নরওয়ে— | Herr | Fru | Froken |
| আয়ার্ল্যাণ্ড— | Uasal | Ban Uasal | Uasal |
| এস্তোনিয়া— | Harra | Prona | Preili |
| ফিন্‌ল্যাণ্ড— | Herra | Ronva | Neiti |
| গ্রীস— | Kyrios | Kyria | Thespaenis |
| হল্যাণ্ড— | Mijneer | Mevronw | Juffronw |
| হাঙ্গারী— | —Ur | —Ne | Kisasszony |
| ইতালী— | Signor | Signora | Signorina |
| স্পেন— | Senor | Senora | Senorita |
| ল্যাটভিয়া— | Kungs | Kundze | Janukundze |
| লিথুয়ানিয়া— | Ponas | Ponia | Panela |
| পোল্যাণ্ড— | Pan | Pani | Panne |
| পর্ত্তুগাল— | Senhor | Senhora | Senhorita |
| রুশিয়া— | Grashdanin | Grashdanka | Grashdanka |
| রুমানিয়া— | Domnul | Domna | Domnisoara |

**বিভিন্ন দেশের প্রধান মুদ্রার নাম কি ?**

কয়েকটি দেশের মূল অথবা প্রধান মুদ্রার নাম জানাচ্ছি ; মূল মুদ্রা বলতে যেমন আমাদের দেশে 'টাকা' বোঝায়, তেমনি এক এক দেশের নামকরা মূল মুদ্রাটির নামই শুধু দিচ্ছি—সুইজারল্যাণ্ড, বেলজিয়াম ও ফ্রান্সে যে মুদ্রা চলে বেশী, তার নাম 'ফ্রাঙ্ক', তবে তিনটি দেশের 'ফ্রাঙ্ক

তিন রকম দেখতে। তুরস্কের প্রধান মুদ্রার নাম 'পিয়াস্ত্রে' ( Piastre )। ইতালীর প্রধান মুদ্রা হচ্ছে 'লীরা' ( Lire )। রুশিয়ার প্রধান মুদ্রার নাম 'রুব্‌ল' (Rouble)। স্পেনের প্রধান মুদ্রা হচ্ছে 'পেসেতা'। জার্ম্মানীর প্রধান মুদ্রা হচ্ছে "মার্ক' (Mark)। চেকোশ্লোভাকিয়ার মুদ্রার নাম কোরুণা (Koruna)। রুমানিয়ার মুদ্রা হচ্ছে 'লিউ' ( Lei )। জাপানের মুদ্রা 'ইয়েন' ( Yen )। চীনদেশের মুদ্রা হচ্ছে 'ইয়য়ান' ( Yuan )। ফিনল্যাণ্ডের মুদ্রা 'মার্ক' (Mark)। আইসল্যাণ্ডের মুদ্রা 'ক্রোনা' (Krona)। সুইডেন ও ডেনমার্কের প্রধান মুদ্রা হলো 'ক্রোনার' (Kronor)। যুগোশ্লাভিয়ার মুদ্রা—'দিনার' (Dinar)। ভেনিযুয়েলার মুদ্রা —'বলিভার' (Boliver)। উরুগুয়ের ও মেক্সিকোর মুদ্রা— 'পেসো' (Peso) ; ইরাণের প্রধান মুদ্রা হচ্ছে 'রিয়াল' (Rial)। গুয়াটেমালার প্রধান মুদ্রা—'কোয়েৎসাল' (Quetzal) ; থাইল্যাণ্ডের মুদ্রার নাম—'বাহ্‌ত' (Baht)। পর্ত্তুগালের মুদ্রার নাম 'এস্কুডো' (Escudo)। পোল্যাণ্ডের মুদ্রা হচ্ছে 'জ্লোটি' (Zloti)। পেরুর মুদ্রার নাম 'সল' (Sol)। পানামার মুদ্রার নাম 'বালবোয়া' (Balboa)। নরওয়ের মুদ্রা—'ক্রোন' (Krone), নেদারল্যাণ্ডের মুদ্রা—'গিল্ডার' (Guilder)।

### ইংলণ্ডের বিখ্যাত রয়াল একাডেমীর চিত্রপ্রদর্শনী কোথায় হয় ?

এক সময়ে এই চিত্রপ্রদর্শনী হতো ট্রাফল্‌গার স্কোয়ারস্থিত ন্যাশন্যাল গ্যালারী নামে চিত্র সংরক্ষণাগারে। কিন্তু ১৮৬৮ খৃষ্টাব্দের পর থেকে বার্লিংটন হাউসে এই চিত্রপ্রদর্শনী স্থান পরিবর্ত্তন করে।

### ইরাকের পাইপ-লাইন কি ?

ইরাকের পেট্রলের খনি থেকে যে তেল পাওয়া যায়, তা ভূমধ্যসাগরের উপকূলে সহজে নেওয়ার জন্য মাটির তলা দিয়ে যে পাইপ বসান হয়েছে—তাকেই বলা হয় পাইপ-লাইন। এই পাইপ-লাইনের প্রথম অংশের উদ্বোধন করেন ইরাকের রাজা ১৯৩৫ খৃষ্টাব্দের ১৪ই জানুয়ারী—এই পাইপলাইনের একটি মুখ শুরু হয়েছে প্যালেষ্টাইনের 'হাইফা' শহরে, শেষ হয়েছে

সিরিয়ার ট্রিপলি নগরে। এই পাইপ-লাইনের শাখা-প্রশাখা সমেত মোট মাপ হচ্ছে ১১৫০ মাইল। তৈরী করতে খরচ হয়েছে প্রায় ১০ লক্ষ পাউণ্ড। এই পাইপ দিয়ে বছরে গড়ে ৪০ লক্ষ টন পেট্রল চালান হয়।

**বোল্ডার ড্যাম্ ( Boulder Dam ) কি ?**

পৃথিবীর মধ্যে সবচেয়ে উঁচু বাঁধ যা দিয়ে মানুষ নদীকে বেঁধেছে সেটাই হচ্ছে এই 'বোল্ডার ড্যাম্' বা বাঁধ। এই বাঁধটি আমেরিকার কলোরেডো নদীর ব্ল্যাক ক্যানিয়ন অংশে গাঁথা হয়েছে। ১৯৩৬ খৃষ্টাব্দের ১লা মার্চ্চ এই বাঁধটি তৈরী শেষ হয়। এটি ৭২৬ ফুট উঁচু—এই বাঁধটির উপরকার ক্ষেত্রের চওড়া মাপ হচ্ছে ৪৫ ফুট। এই বাঁধটি বর্ত্তমানের পূর্ত্তবিদ্যা বা ইঞ্জিনীয়ারিং বিদ্যার একটি আশ্চর্য্য সৃষ্টি।

সমাপ্ত



# বর্ণানুক্রমিক প্রশ্ন-সূচী

## অ



## আ



## ই



## উ



## এ



## ও



## ক

## খ



## গ

## প

## ভ



## ম

## স



## হ